আবার রেলে স্টীমারে পাড়ি দিতে হয়। এবার প্রমথের মনে হতে থাকে মুহূর্তগুলি বড় বেশী দীর্ঘ। স্টীমার ও রেল বড় আস্তে চলে, সময় কাটতে চায় না।

জেলে গীতাকে দেখেই সে বুঝতে পারে তার চেহারার অনেক পরিবর্তন হয়ে গেছে। সে চিরদিনই ছিপছিপে, এখন বড় বেশী রোগা দেখাচ্ছে। তার চোখে চপল দৃষ্টির বদলে কেমন বিষণ্ণ হাসিভরা গাম্ভীর্য।

প্রমথ অনুযোগ দিয়ে বলে, 'মিছিমিছি জেলে আসবার তোমার কী দরকার ছিল গীতু? প্রতিশোধ নিতে?'

গীতার গলা আরও সরু, আরও তীক্ষ্ণ হয়েছে। প্রমথের কথায় সে যেন খন্‌খন্ করে বেজে উঠে, 'প্রতিশোধ কি? জেল না খাটলে তোমার সঙ্গে ঘর করব কী করে? আমাদের মধ্যে সামঞ্জস্য থাকা চাই তো।'

প্রমথ ক্ষুব্ধ হয়ে বলে, 'তা বেশ করেছ। তবে এর বদলে যদি—'

প্রমথ তার এত বড় কাজকে সমর্থন করে না। রাগে অভিমানে লাল হয়ে যায় গীতার মুখ। 'জেলেও উপদেশ ঝাড়তে এসেছ? কটা দিন নয় সবুর করতে বেরোনো পর্যন্ত!'

প্রমথ ঢোক গেলে। গীতার চোখ মিট মিট করে।

'প্যানিক' 'সাড়ে সাতসের চাল' ও 'রিক্সাওয়ালা' ছাড়া অন্য গল্পগুলি বছর খানেকের মধ্যে লেখা। 'প্যানিক' যুদ্ধের গোড়ার দিকে লেখা, অন্য দুটি তার পরবর্তী সময়ে।

গল্পগুলি সাজাতে ত্রুটি হওয়া সম্ভব। কিন্তু তাতে খুব বেশি এসে যাবে বলে মনে হয় না। চারিদিকে দ্রুত ও বিরাট পরিবর্তনের কতকগুলি ছাড়া ছাড়া দিকের ছাপ গল্পগুলিতে আছে, সব কিছু বদলে যাচ্ছে এইটুকুই শুধু গল্পগুলির একতা। সবগুলি গল্প মিলে বিশেষ কোনো অখণ্ড সমগ্রতা বা ধারা কতখানি গড়তে পেরেছে বলা কঠিন।

মানিক বন্দ্যোপাধ্যায়

২৯শে ভাদ্র, ১৩৫৩

# প্যাণিক

আপিসের বাড়িটি পশ্চিমমুখী। বাহিরে আসিয়াই ধনেশের চোখে পড়িল, আকাশটা আশ্চর্যরকম লাল। আকাশের খানিকটা পড়িয়াছে রাস্তার অপর দিকের বাড়ির আড়ালে। অন্তরালের ওই দিগন্তে নিশ্চয় স্তরে স্তরে সাজানো উজ্জ্বল রক্তবর্ণ মেঘ আছে। মেঘের প্রতিফলন ছাড়া আলোর ছটা এত রক্তিম হয় না।

হকারের চীৎকারে বুকটা ধড়াস্ করিয়া উঠিল। এত জোরে চীৎকার করে কেন? খবর জানিবার তীব্র আগ্রহে মনটা চড়া সুরে বাঁধা তারের মত এমনিই টন টন করিতেছে, ফিস ফিস করিয়া 'জোর খবর' বলিলেই ঝন ঝন করিয়া উঠে। এমন গলা ফাটানো আর্তনাদের তো কোনো প্রয়োজন নাই। দু'টি পয়সা বাহির করিয়া ধনেশ একটা কাগজ কিনিল। অনেকেই কিনিতেছে। রবিবার তার বাড়িতে আড্ডা দিতে আসিয়া একবার চোখ বুলানো ছাড়া খবরের কাগজের সঙ্গে জগদীশ কোনোদিন কোনো সম্পর্ক রাখিত না, সেও আজকাল সকালে বিকালে কাগজ কেনে। একটু বেলা করিয়া তার বাড়িতে গেলেই বিনা পয়সায় কাগজ পড়িতে পাইবে জানে, কিন্তু অতক্ষণ ধৈর্য ধরিয়া থাকিতে পারে না।

স্পষ্টই বলে, 'না ভাই, অত পয়সার মায়া করলে আর চলে না। যে সময় পড়েছে, এক ঘণ্টা আগে জানা পরে জানার ওপরেই হয়তো বাঁচন মরণ।'

এমন করিয়া বলে যে সর্বাঙ্গ যেন সির্ সির্ করিয়া উঠে। মনে হয়, অতি সংক্ষিপ্ত একটি ঘণ্টা সময়ের ওপারেই যেন অনির্দিষ্ট ও অনন্তসাধারণ মরণ ভয়াবহ মূর্তিতে ওৎ পাতিয়া আছে, একটা অদ্ভুত অকথ্য সমাপ্তি ঘটিল বলিয়া!

জগদীশ তবু প্রথম পক্ষের ছেলেমেয়েকে মামাবাড়ি এবং দ্বিতীয় পক্ষের স্ত্রীটিকে বাপের বাড়ি পাঠাইয়া দিয়াছে। বাড়িতে সে থাকে একা, নিজে রান্না

করিয়া খায়। যেমন হোক একজন ভাড়াটে পাইলে বাড়িটা ভাড়া দিয়া কোনো সস্তা মেস বা বোর্ডিং-এ চলিয়া যাইবে। তার ভয় ভাবনা শুধু নিজের জন্য। স্ত্রীপুত্র পরিবারকে কোথাও পাঠাইয়া নিশ্চিন্ত হইবার উপায় ধনেশের নাই। একজন খুড়শ্বশুর আছেন, তিনিও আবার এমন জায়গায় থাকেন যেখানে নাকি ভয় আরও বেশি। এমন সঙ্গতিও তার নাই যে মফস্বলে কোথাও একটা বাড়ি ভাড়া করিয়া সকলকে পাঠাইয়া দেয়।

কৃপণ ও বিচক্ষণ জগদীশকে দেখিলে সাধে কি হিংসায় তার বুকটা জ্বলিতে থাকে। মনে হয়, এই লোকটাই বুঝি তার মন্দ অদৃষ্টের জন্য দায়ী।

ধীরে ধীরে চলিতে চলিতে কাগজ পড়িবার চেষ্টায় জগদীশের গোলগাল মুখে ছোট ছোট চোখ দুটি পিট পিট করিতেছিল, ধনেশকে দেখিতে পায় নাই। ধনেশ নাগাল ধরিয়া বলিল, 'নতুন খবর কিছু নেই।'

জগদীশ বলিল, 'তা নেই, কিন্তু—'

জগদীশের মুখখানি চিন্তিত, বিমর্ষ। মাসখানেক আগে বৌ আর ছেলেমেয়েরা যখন কাছে ছিল, তখনও তার চিন্তার অন্ত ছিল না, কিন্তু সেই সঙ্গে একটা সক্রিয় উত্তেজনার ভাবও তার মধ্যে দেখা যাইত। এক মাসের মধ্যে মানুষটা কেমন যেন নিস্তেজ হইয়া ঝিমাইয়া পড়িয়াছে। পথ চলিতে চলিতে ক্লান্ত পথিক যেমন কয়েক মুহূর্তের জন্য অবসন্নভাবে দাঁড়াইয়া পড়ে, কথা বলিতে শুরু করিয়া সেও আজকাল তেমনিভাবে থামিয়া যায়।

'একটা ব্যাপার ভাল ঠেকছে না।'—ঘাড়ে বসানো মাথাটা জগদীশ ধীরে ধীরে নাড়িতে থাকে, 'এ আর পি'র একটা বিজ্ঞাপন বার হচ্ছিল, সাইরেন বাজলে আশ্রয় নেওয়ার বিজ্ঞাপন, সেটা আজ ছাপেনি। আজকালের মধ্যে একটা কিছু হবে বোধ হয়, নইলে হঠাৎ—'

ধনেশের মুখ পাংশু হইয়া গেল।—'এমনি হয়তো বন্ধ করেছে।'

'তাই কখনো করে? একটা বিজ্ঞাপন চলছিল, কি দরকার ওদের সেটা বন্ধ করবার? এতো আর তোমার খেয়াল খুশির ব্যাপার নয়, একটা মানে নিশ্চয় আছে। আমি ভাবছিলাম কি—'

কথা বলিতে বলিতে দু'জনে দাঁড়াইয়া পড়িয়াছিল, আরও কয়েকজন কাছে ঘেঁষিয়া দাঁড়াইয়াছে। উৎকর্ণ, উদ্‌গ্রীব হইয়া আছে। ঢোক গিলিতে গিয়া জগদীশ প্রথম বারের চেষ্টায় ঢোকটা গিলিতে পারিল না।

'—আমি ভাবছিলাম, সময় ঘনিয়ে এসেছে, আজ রাত্রেই হয়তো একটা কিছু

হয়ে যাবে, এটা জানাবার জন্য ওরা বিজ্ঞাপনটা বন্ধ করেছে। ভেবেছে, রোজ বিজ্ঞাপন বেরোয়, কেউ পড়ে না, আজ বন্ধ করে দিলে এদিকে সকলের নজর পড়বে। বিজ্ঞাপন ছাপলে যতটা কাজ হেতো তার চেয়ে বেশি কাজ হবে না ছাপলে। এইসব ভেবে—'

অপরিচিত যারা কথা শুনিতে দাঁড়াইয়াছিল, তাদের একজন সায় দিয়া বলিল, 'সেটা সম্ভব। আবার এও হতে পারে যে, খবরটা ওরা চেপে দিতে চায়। বিজ্ঞাপনটা নেই দেখে লোকে নিশ্চিন্ত হয়ে ভাববে এখন দু'চারদিন কোনো ভয় নেই।'

আরেকজন বলিল, 'যা বলেছেন মশায়!'

ট্রামে উঠিয়া বসিয়া জগদীশ বলিল, 'এমন ফ্যাসাদে পড়েছি ভাই কি বলব। দোটানায় পড়ে প্রাণটা বেরিয়ে গেল। ছেলেমেয়ে পাঠালাম এক জায়গায় উনি গেলেন আরেক জায়গায়, বিপদের সময় কার কাছে ছুটব আমি? এখানে গেলে ওখানকার ভাবনা, ওখানে গেলে এখানকার ভাবনা।—দাও, একটা বিড়ি দাও।'

'বিড়ি' নেই।'

বিড়ি ছিল। জগদীশকে দিবে না। ট্রামে এতলোকের সামনেই লোকটাকে তার মারিবার ইচ্ছা হইয়াছিল। সব সময় কেবল নিজের কথা ভাবে, নিজের কথা বলে। ভয়ভাবনা যেন তার একার, একচেটিয়া। ধনেশ যেন নিশ্চিন্ত মনে পরমসুখে দিন কাটাইতেছে, তার ভাবনা করিবারও কিছু নাই, বলিবারও কিছু নাই। এতকালের বন্ধু সে লোকটার, নিজে রাঁধিয়া ভাল খাইতে পায় না ভাবিয়া এক মাসের মধ্যে কতবার ওকে সে নিমন্ত্রণ করিয়া খাওয়াইয়াছে, প্রতিদানে তাকে একদিন একটু মুখের সহানুভূতি জানানোর অবসরও ওর হয় না। যখন তখন শুধু শুনাইতে পারে, এবার পাঠিয়ে দাও হে, সকলকে এবার কোথাও পাঠিয়ে দাও, আর দেরী নয়।

জানাশোনা যত লোক শহর ছাড়িয়া পলাইয়াছে, জগদীশের মত প্রিয়জনকে দূরে পাঠাইয়া নিজে যাওয়ার জন্য যারা প্রস্তুত হইয়া আছে, তাদের বিরুদ্ধে নিরুপায় বিদ্বেষ ও অভিমান গুমরাইয়া গুমরাইয়া মানুষ সম্বন্ধে ধনেশের চেতনায় এক অদ্ভুত বিকারের সৃষ্টি করিয়াছে। ট্রামে মানুষের ভিড়, পথে অজস্র লোক চলিতেছে। এতলোকের মধ্যে ভয়ার্ত ধনেশের নিজেকে একা, অসহায় মনে হয়। কেউ তার কথা ভাবিবে না, তার দিকে চাহিয়া দেখিবে না। শহরে শুধু চলাফেরা করিতেছে স্বার্থপর, হৃদয়হীন দু'পেয়ে জীব, আত্মীয়তা ও বন্ধুত্বের মুখোশ

সকলের খসিয়া গিয়াছে।

মুখ ফিরাইয়া সে দেখিতে পায়, পিছনদিকের লম্বা সিটে বসিয়া একজন কি যেন বলিতেছে, আশেপাশে কয়েকজন মন দিয়া শুনিতেছে। রাস্তায় জগদীশের কথা শুনিয়া এই লোকটিই খবরের কাগজে এ আর পি'র বিজ্ঞাপন না থাকার নূতন ব্যাখ্যা দিয়াছিল। বেশ বুদ্ধিমানের মত চেহারা লোকটির। ভিতরের খবরও হয়তো কিছু কিছু রাখে। কাছে গিয়া শুনিলে হইত না কি বলিতেছে।

বাড়ির সামনে ছোট রোয়াকে বসিয়া ছোট ভাই রমেশ পাড়ার ক্ষিতীশের সঙ্গে কথা বলিতেছিল। তার হাতে ছিল সিগারেট, মুখে ছিল হাসি। ধনেশকে দেখিয়া হাসি মিলাইয়া মুখ তার অন্ধকার হইয়া গেল। জ্বলন্ত সিগারেটটা আড়াল করার চেষ্টাও তার দেখা গেল না। ধনেশের সামনে কোনোদিন সে সিগারেট খায় না। ঔদ্ধত্য দেখাইতে চাহিয়াও অভ্যাসের বশেই বোধ হয় একটু তাকে ইতস্তত করিতে হইল, তারপর সিগারেটটা মুখে তুলিয়া টান দিল জোরে।

আজ তিনদিন রমেশের সঙ্গে তার কথা বন্ধ।

রমেশ বৌকে বাপের বাড়ি পাঠাইয়া দেওয়ার কথা বলিতে আসিয়াছিল। শুনিবামাত্র ধনেশ যেন ক্ষেপিয়া গিয়াছিল একেবারে।

'দাও, তাই পাঠিয়ে দাও। আজ পাঠিয়ে দাও—এই দণ্ডে। তুমিও থাকগে' শ্বশুরবাড়ি—আমাদের সঙ্গে থেকে মরবে কেন!'

'চাকরী ছেড়ে আমি শ্বশুরবাড়ি গিয়ে পড়ে থাকব, তাই বুঝি ভাবলেন আপনি?'

'ভাবব না? বৌমাকে রাখতে গিয়ে তুমি আবার ফিরে আসবে, অত বোকা বুঝিয়ো না আমায়।'

'না আপনি খুব বুদ্ধিমান। এত যদি বুদ্ধি আপনার, দিনরাত ভয় দেখিয়ে দেখিয়ে ওর মাথা খারাপ করে দিয়েছেন কেন? আপনাকে ক'দিন বারণ করেছি। আপনি কথা শোনেন না, পাগলের মত করতে থাকেন। আপনাকে ওরকম করতে দেখলে বাপ মা ভাইবোনের জন্য ছেলেমানুষের ভাবনা হবে না?'

লাবণ্যের পক্ষ সমর্থন করিয়া রমেশ বক্তৃতা আরম্ভ না করিলে হয়তো অন্ধ ক্রোধের প্রথম ধাক্কায় কাণ্ডজ্ঞান হারাইয়া ফেলিলেও ধনেশ আত্মসম্বরণ করিতে পারিত। রমেশকেও দোষ দেওয়া যায় না। এ বাড়ির অস্বাভাবিক আবহাওয়ার চাপে লাবণ্যের মাথা খারাপ হইয়া যাওয়ার উপক্রম হইয়াছে। সকলের অবিরাম

পরামর্শ ও আলোচনায় ভয়ংকর সব সম্ভাবনা যতই অনিবার্য ও ঘনিষ্ট হইয়া উঠে, বাপের বাড়ির সকলের জন্য সে তত উতলা হইয়া পড়ে। কাঁদিয়া কাটিয়া মাথা কপাল কুটিয়া অনর্থক করিতে থাকে। সে সমস্ত সহ্য করিতে হয় রমেশকেই।

'ছেলে মানুষ! বয়স ভাঁড়িয়ে মেয়ের বিয়ে দিয়েছিল বাপ, ছেলেমানুষ! পারুল ছেলেমানুষ নয়? পারুল যদি এখানে থাকতে পারে, তোমার আহ্লাদী বৌও থাকতে পারবে।

পারুল ধনেশের বড মেয়ে। বছর সতের বয়স হইয়াছে, মানুষকে বলা হয় চোদ্দ।

'পারুল আমাদের কাছে আছে।'

'বৌমাও তাই আছেন।'

তখন রমেশও আর ধৈর্য ধরিতে পারে নাই।

'সেই জন্যই সরিয়ে দিচ্ছি। এ বাড়িতে মানুষ থাকে না।'

'এ বাড়িতে মানুষ থাকে না, না?—কি থাকে, জন্তু জানোয়ার?'

'পাগল থাকে। আপনার মত যাদের বুদ্ধি বিবেচনা লোপ পেয়ে গেছে।'

ঠিক পাগলের মতই তখন দু'পা সামনে আগাইয়া ধনেশ তার ত্রিশ বছর বয়সের ভাইএর গালে চড় বসাইয়া দিয়াছিল। ধনেশের নিজের বয়স পঞ্চাশের কাছে, চুলে পাক ধরিয়াছে। মাঝখানে তিনটি বোন, তারপর এই ভাই। এত বড় উপযুক্ত ভাইকে চড় মারিয়া বসার ঝোঁক অবশ্য ওই একদিনের একটিমাত্র কলহে জাগে নাই। কিছুদিন হইতে মনটা বিগড়াইয়া যাইতেছিল।

মনে হইতেছিল, রমেশও বুঝি তার অবস্থা বুঝে না, তার কথা ভাবে না, অন্য সকলের মতই সে স্বার্থপর। প্রথমে রমেশের নিশ্চিত নির্বিকার ভাব সে বুঝিতে পারিত না। যে খবর শুনিয়া তার হৃৎকম্প উপস্থিত হইত, খবরটা মন দিয়া শু'নবার আগ্রহ পর্যন্ত রমেশের দেখা যাইত না। পরামর্শ করিতে ডাকিলে কেমন উসখুস করিতে থাকিত, বিরক্ত হইয়া বলিত, অত ভেবে লাভ কি? আপিস যাইতেছে, আড্ডা দিতেছে, গান গাহিতেছে, বৌ আর পারুলকে সঙ্গে করিয়া সিনেমায় যাইতেছে, কিছুই যেন হয় নাই, সর্বনাশ যেন ঘনাইয়া আসে নাই ঘরের দুয়ারে। বিস্ময়ের পর জাগিয়াছিল বিরক্তি ও ক্ষোভ আর সেই মনোভাব মনের মধ্যেই পাক খাইতে খাইতে রূপ গ্রহণ করিয়াছিল সন্দেহের: ছেলে নাই, মেয়ে নাই, শুধু সে নিজে আর তার বৌ, তাই কি রমেশ এমন নির্ভয় ও নিশ্চিত হইয়া আছে?

ভাই বটে। এ যুগের ভাই, বুড়ো বয়সে বিবাহ করিয়াছে এক স্কুলে পড়া ধিঙ্গি মেয়েকে, দিবারাত্রি সে মন্ত্র দিতেছে কানে কানে, তার কি দায় পড়িয়াছে দাদার ভাবনা ভাবিতে গিয়া মাথার টনক নড়িতে দিবার।

রমেশের প্রত্যেক কথা আর কাজে সে এই চিন্তার সমর্থন খুঁজিয়া বাহির করিতে লাগিল। তার সঙ্গে সে যে পরামর্শ করিতে চায় না তার কারণ তার দায়িত্বের ভাগ নেওয়ার ইচ্ছা তার নাই, নিজে কি করিবে সে ঠিক করিয়া ফেলিয়াছে। দূরে সরাইয়া দিতে চায় বলিয়া তাকে সে তিন মাসের ছুটি লইয়া চেঞ্জে যাইতে বলে। পাটনায় একটা চাকরীর জন্য দরখাস্ত করিয়াছে? করিবে না, চাকরীর ছলে এই তো তার সরিয়া যাওয়ার সময়! খরচ কমাইয়া টাকা জমাইতেছে, তাকে বলে নাই, তার মানেও ধনেশ জানে। রমেশের গম্ভীর ও চিন্তিত হইয়া উঠিবার কারণ, তর্ক আর কথা কাটাকাটি আরম্ভ করার কারণ, শহরের হাজার হাজার লোক যে স্থানটি নিরাপদ ভাবিয়া ছুটিয়া গিয়াছে, সেইখানের বাপমা ভাইবোনের জন্য লাবণ্যকে উতলা হইতে পরামর্শ দিবার কারণ, সব ধনেশের কাছে জলের মত পরিষ্কার।

সুতরাং কারণে অকারণে খিটিমিটি বাধিতেছিল। কেউ কারো কথা সহ্য করিতে চায় না, পরস্পরের নিঃশব্দ উপস্থিতি পর্যন্ত সময় সময় দু'জনের অসহ্য মনে হয়। মনের এই চিরন্তন প্যাঁচ, ঢিল দেওয়ার, আলগা করার অবশ্যম্ভাবী অভিশাপ। তারপর পুলককে উপলক্ষ করিয়া দু'জনের মধ্যে কয়েকবার রীতিমত ঝগড়া হইয়া গেল।

মুখ অন্ধকার করিয়া রমেশ একদিন জিজ্ঞাসা করিল, 'পুলককে ক্ষেন্তির শ্বশুর-বাড়ি গিয়ে থাকতে বলছেন?'

'হ্যাঁ, ক'দিন গা ঢাকা দিয়ে থাকুক। জবরদস্তি লড়ায়ে পাঠাবার আইন পাশ হচ্ছে শুনলাম।'

'আইন পাশ হলে ওখানে ওকে ধরতে পারবে না?'

'তুমি বোঝো ছাই। কলেজ থেকে নাম, ঠিকানা জেনে খুঁজতে আসবে, এখানে না থাকলে বলতে পারব, কোথায় গেছে জানি না! ঝগড়া করে নিরুদ্দেশ হয়ে গেছে, তাও বলতে পারব।' ধনেশের ভুরু কুঁচকাইয়া গেল, 'একথাটা তো আগে খেয়াল হয়নি! কাগজে ওর নামে একটা নিরুদ্দেশের বিজ্ঞাপন আগে থেকে ছাপিয়ে দিলে তো মন্দ হয় না?'

'আপনি ওর মাথাটা খাচ্ছেন দাদা। কোথায় আপনি কি গুজব শুনে আসবেন

আর আপনার এতবড় জোয়ান মর্দ ছেলে চোর-ডাকাতের মত লুকিয়ে বেড়াবে! এর চেয়ে লড়ায়ে গিয়ে মরা ভাল। আইন যদি পাস হয়, লড়ায়ে না যেতে চায়, জেলেই নয় যাবে। তাও ঢের ভাল।'

'তুমি তো তা বলবেই।'

একটা বিশ্রী কলহ হইয়া গেল। কাকার কাছে বকুনি আর উপদেশ শুনিয়া পুলক একবার ঠিক করিতে লাগিল ক্ষেন্তির শ্বশুরবাড়ি যাইবে না, আবার উমার কান্না ও ধনেশের ধমকধামক যুক্তিতর্কে মত বদলাইয়া ফেলিতে লাগিল। ধনেশ ও রমেশের মধ্যে আরও কয়েকটা সংঘর্ষ হইয়া গেল, প্রচণ্ড এবং কুৎসিৎ। মনে হইল পুলকের ভালমন্দের প্রশ্ন ভুলিয়া রমেশও হিংস্র হইয়া উঠিয়াছে, তার জিদ চাপিয়া গিয়াছে যে পুলককে কোথাও সে যাইতে দিবে না।

এমনি যখন চলিতেছিল, লাবণ্যকে বাপের বাড়ি পাঠানোর কথাটা রমেশ তাকে বলিতে গেল এবং সংক্ষিপ্ত অর্থহীন কলহের পর ধনেশ তার গালে বসাইয়া দিল চড়। ক'দিন পরে মাসকাবারে বেতন ও ছুটি পাইলে রমেশ নিশ্চয় লাবণ্যকে বাপের বাড়ি রাখিয়া আসিবে। নিজে বোর্ডিং অথবা মেসে চলিয়া যাইবে।

মাঝখানের এ ক'টা দিন এমনিভাবে মুখের সামনে সিগারেট টানিয়া, নির্বিকার উদ্ধত ভঙ্গিতে পাশ কাটাইয়া চলিয়া, একা লাবণ্যকে সঙ্গে করিয়া বেড়াইতে বাহির হইয়া, তার সবচেয়ে গভীর হতাশা ও বিষাদের মুহূর্তে পাশের ঘরে ঠুংরি সুরে গান ধরিয়া দাদাকে আঘাত দেওয়া ও অপমান করার কাজে লাগাইতেছে।

সদরের চৌকাট পার হওয়ার সময় চোখে জল আসিয়া পড়িল। তিনদিনে রমেশের গায়ের জ্বালা কমে নাই। আজ ভাই-এর সঙ্গে কথা বলিবার চেষ্টা করিবে ভাবিয়াছিল। পয়লা কি দোসরা তারিখে লাবণ্যকে বাপের বাড়ি রাখিয়া আসিতে বলিয়া কথা আরম্ভ করিবে, তারপর কিছুক্ষণ একথা সেকথা বলিবে। বিপদের কথা নয়, ভয়ের কথা নয়, সংসারের সাধারণ কথা। কিন্তু তাকে দেখিবামাত্র সাপের মত ক্রুর ভঙ্গিতে যে ফণা তুলিয়াছে, তার সঙ্গে যাচিয়া কিভাবে কথা বলা যায়।

সিগারেট থাক, সেজন্য নয়। ত্রিশ বৎসরের উপযুক্ত ভাই, সামনে খাইলেও দোষ হয় না। তবু একটু আড়াল দিবার, একঘরে থাকিলেও অন্তত তার পিছন দিকে জানালায় সরিয়া সরিয়া গিয়া সিগারেট টানিবার যে প্রথা ছিল, যুগযুগান্তের সংস্কারের চেয়ে সেটা কম বর্জনীয় নয়। রমেশ যে শত্রুতা করিতে চায় তার এত স্পষ্ট ও নিষ্ঠুর ইঙ্গিত আর কিসে মিলিত! একটি গাঁট ভাঙ্গিলে শিকল ছিঁড়িয়া

যায়, এই একটি নিয়ম ভাঙিয়া ভাই তার স্নেহমমতা, শ্রদ্ধা ও সম্মানের বাঁধন ভাঙিয়া দিয়াছে।

বাড়ির মধ্যে ছোট ছেলেমেয়ে দু'টি প্রাণপণে চেঁচাইতেছে। একজনকে মারিয়া উপরে গিয়াছে উমা, আরেকজনকে মিটাইতেছে পারুল। ব্যাপারটা বুঝিয়া ধনেশ মুখ খুলিতে না খুলিতে তরবর করিয়া সিঁড়ি দিয়া নামিয়া আসিয়া কি জোরে ধাক্কা দিয়াই সে পারুলকে হটাইয়া দিল। বেহায়া নচ্ছার মেয়ে খাইয়া খাইয়া গায়ে তার এতই কি তেল বাড়িয়াছে, সময় নাই অসময় নাই ভাইবোনদের মারে?

'তুমি মারলে আমায়! তুমি চুপ করে দাঁড়িয়ে দেখলে, কিছু বললে না বাবা?'

পারুলের নাক ফুলিয়া উঠিয়াছে, সাদাটে সরু গলায় তিন চারটা নীল শিরা কাঁপিয়া স্পষ্ট হইয়া উঠিয়াছে, বিস্ফারিত চোখে বিহ্বল দৃষ্টি।—'থাকবো না তোমাদের বাড়িতে আমি আর। নার্স হবে যাবো—এক্ষুণি নার্স হয়ে যাবো।'

আঁচল ধরিয়া হেঁচকা টান দিয়া মেয়েকে থামাইয়া উমা বলিল, 'কোথা যাচ্ছিস?'

'আমি এক্ষুণি শীলাদির কাছে গিয়ে নাম লেখাবো। ছেড়ে দাও বলছি আমাকে!'

গা ধুইতে নিচে নামিয়াছে, গায়ে জামা নাই। ওসব যেন গ্রাহ্যও করে না, এমনিভাবে পারুল চেঁচাইতে থাকে। উমা আঁচল ছাড়িয়া না দিলে সে যেন বিনা কাপড়েই পথে বাহির হইয়া যাইবে, এমনি উন্মাদিনী মনে হয় তাকে। দেখিলে কল্পনাও করা যায় না, কয়েকমাস আগে এই পারুল ছিল ধীর, শান্ত ও সংযত মেয়ে, চুপচাপ সংসারের কাজ করিত, মুখে ফুটিয়া থাকিত সলজ্জ নম্র হাসি।

'তোরা কি আমায় পাগল করে দিবি!' ধনেশ যেন আর্তনাদ করিয়া উঠিল।

উপরের বারান্দায় রেলিংে ভর দিয়া লাবণ্য নিঃশব্দে চাহিয়া দেখিতেছে। নিচের উঠানে যা ঘটিতেছে সে সব যেন অজানা অচেনা প্রতিবেশীর বাড়ির ব্যাপার, তার কিছু বলারও নাই করারও নাই। ভাসুর আসিয়া দাঁড়ানোর অনেক আগে হইতেই সে এইভাবে এইখানে দাঁড়াইয়া উদাসীনের মত সব দেখিতেছিল। মাজা বাসনের তাড়া উমা পা দিয়া ছুঁড়িয়া দিল—দিক। দু'বছরের শিশুকে বেদম মারিয়া উমা উপরে উঠিল,—উঠুক। খেলা ফেলিয়া পাঁচ বছরের মিন্টু উপর হইতে সাবান আনিয়া দিতে না চাওয়ায় পারুল তাকে পিটাইতে

আরম্ভ করিয়াছে,—করুক। মা যদি পাগলা গরুর মত মেয়েকে গুঁতায়, সতর আঠার বছরের মেয়ে যদি সদরের খোলা দরজার সামনে উঠানে কোমর পর্যন্ত উদ্‌লা করিয়া দাঁড়ায়, তাতেও তার কিছু আসিয়া যায় না। তার যে বাপ মা, ভাইবোন ওদিকে মরিয়া গেল, সাতদিন খবর আসে না!

লাবণ্যকে দেখিতে পাইয়া ধনেশ চীৎকার করিয়া বলিল, 'তুমি কি একবার নিচে নামতে পার না বৌমা?'

লাবণ্য ইঞ্চি দুই ঘোমটা টানিয়া দিল। ভাসুরের চোখের সম্মুখ হইতে সরিয়া গিয়া নিজের ঘরে ঢুকিয়া পড়িল।

সন্ধ্যাবেলা শাঁকের ফুঁ পড়ে, ঘরে ঘরে ধুনা দেওয়া হয়। বিদ্যুতের বাতি জ্বালিবার আগে মাটির প্রদীপটি ঘরে ঘরে ঘুরিয়া মিনিটখানেকের জন্য আলো দিয়া আসে। কিছুই বাদ যায় না, সব বজায় আছে। রান্নাঘরে রান্না হইতেছে, ছেলেমেয়েরা পড়িতে বসিয়াছে, রমেশের ঘরে রেডিও বাজিতেছে, দুধ খাইয়া প্রতিদিনের মত কোলে শুইয়া ঘুমানোর জন্য খোকা গা ঘেঁষিয়া দাঁড়াইয়াছে। সব বজায় আছে। সকালে উঠিয়া চা খাওয়া, কাগজ পড়া, স্নানাহার সারিয়া আপিস যাওয়া, ছুটির পর বাড়ি ফেরা, খোকাকে ঘুম পাড়ানো, ছেলেমেয়ের পড়া বলিয়া দেওয়া, ঘুমে চোখ জড়াইয়া আসা, খাওয়া এবং ঘুমানো। তবু সংসার তার বেঠিক বিশৃঙ্খল হইয়া গিয়াছে। যেন ভাঙ্গিয়া পড়িল বলিয়া। বাহির হইতে একটা অদৃশ্য ও স্পর্শাতীত প্রচণ্ড শক্তি চুঁয়াইয়া চুঁয়াইয়া তার সংসারের আনাচে কানাচে পর্যন্ত ঢুকিয়া পড়িয়াছে, ভিতর হইতে বিরামহীন সক্রিয় একটা শক্তি কাজ করিয়া চলিয়াছে ধ্বংসের।

খোকাকে কোলে শোয়াইয়া অভ্যাসমত ধীরে ধীরে তাকে থাবড়াইতে থাবড়াইতে অবসাদে ধনেশের চোখ বুজিয়া আসিতে লাগিল। এ, আর, পি বিজ্ঞাপন বন্ধ করিয়াছে, জগদীশ আর ট্রামের সেই কাঁচাপাকা চুল বুদ্ধিমানের মত চেহারার লোকটি বলিয়াছে, আজ রাত্রেই হয়তো কিছু ঘটিবে। এ চিন্তা মন হইতে দূর করিবার ক্ষমতা ধনেশের ছিল না। কিন্তু এই আতঙ্ক পর্যন্ত তার যেন আজ কেমন অবসন্ন নিস্তেজ হইয়া পড়িয়াছে, বুককাঁপানো উত্তেজনায় অবশ করা শিহরণের মত মুহুর্মুহু শিরায় বহিয়া গিয়া মনকে দিশেহারা করিয়া দিতে পারিতেছে না। একসঙ্গে আরেকটা আতঙ্ক তার চেতনাকে দখল করিতে চাহিয়াছে—বাহিরের বিপদ ঘটিবার আগেই তার ঘর ভাঙ্গিয়া যাওয়ার, সর্বনাশ হওয়ার আতঙ্ক। একটা বিষ যেমন আরেকটা বিষের ক্রিয়া নাকচ করিয়া দেয়, সংসারের ভিত্তি ধ্বসিয়া

পড়িবার উপক্রম হইয়াছে খেয়াল করায় নূতন এক ভয় তার এই কদিনের ভয়কে দুর্বল করিয়া গিয়াছে।

জগদীশ ডাকিতে আসিলে সে তাকে ফিরাইয়া দিল। পড়িতে পড়িতে ছেলে-মেয়েরা অবিরত ঝগড়া আর মারামারি করিতেছে। ওদের স্বাভাবিক দুরন্তপনার মধ্যেও যেন কেমন খাপছাড়া বেপরোয়া হিংস্রভাব দেখা দিয়াছে। মেজাজ যেন ওদেরও তিরিক্ষে হইয়া উঠিয়াছে। তার পর এক সময় ছেলেমেয়েরা ভাত খাইতে গেল, উমার গালাগালি আর মার খাইয়া পলটুর আর্ত ও মিনুর নাকিস্বরে কান্না ধনেশের কানে আসিতে লাগিল। চুপ করিয়া সে ঘরে বসিয়া রহিল। অবসাদ ধীরে ধীরে কেমন একটা মৃদু ও শান্ত নেশায় পরিবর্তিত হইয়া যাইতেছে, দুর্বল জরো রোগীর আলস্যের মত। ঘরের বাহিরে বারন্দায় হঠাৎ পারুল আর লাবণ্যর মধ্যে কথা কাটাকাটি শুরু হইয়াছে। সেই পারুল আর সেই লাবণ্য! সখির মত গলায় গলায় ভাব ছিল এই দু'টি ভাসুরঝি আর কাকীমার। কাড়াকাড়ি করিয়া লাবণ্য সংসারের কাজ করিত, উমার ছেলেমেয়ে মার চেয়ে কাকীমার আদর পাইত বেশি। সংসারের কাজ করা লইয়া পারুলের সঙ্গে আজ সে ঝগড়া করিতেছে! একতলা হইতে উমা চীৎকার করিয়া একটা বিশ্রী কথা বলিল লাবণ্যকে। লাবণ্য ঝাঁঝালো গলায় জবাব দিল, 'তোমার খাই না পরি যে যা মুখে আসছে বলছ দিদি?'

লাবণ্য এত জোরে কথা বলিতে পারে? এত কর্কশ তার গলা?

অনেকক্ষণ পরে কি কাজে ঘরে আসিয়া ধনেশকে বসিয়া থাকিতে দেখিয়া উমার মুখ ফ্যাকাশে হইয়া গেল। উমা ভাবিয়াছিল, সে বুঝি পাড়ার দশজনের সঙ্গে কথা বলিতে বাহির হইয়াছে। বাড়িতে তার তো চুপচাপ একা বসিয়া থাকা স্বভাব নয়, বাড়ি থাকিলে এতক্ষণ কত আলোচনা, কত পরামর্শ তার চলিতে থাকে।

'কি হয়েছে গো? আজ কিছু হবে নাকি?' ভয়ে উমার কথাগুলি প্রায় জড়াইয়া গেল।

'শরীরটা ভাল নেই। পুলক ফেরেনি?'

'না। ঘরে বসে আছ, খেয়ে তো নিতে পারতে এতক্ষণ? সারারাত হেঁসেল আগলে বসে থাকব?'

সকালে চার বস্তা চাল, এক বস্তা ডাল এবং নুন, তেল, মসলা মুদি দোকান হইতে আনা হইয়াছিল। বাজারে গিয়াছিল মাছ তরকারী কিনিতে, রসিকবাবু

এমন ভয় দেখাইয়া দিলেন যে মাসকাবার পর্যন্ত অপেক্ষা করিতে আর ভরসা হইল না, ধার করিয়াই জিনিসগুলি কিনিয়া আনিল। মাস ছয়েকের খাদ্য বাড়িতে সঞ্চয় করা আছে তবু আরও কিছু অবিলম্বে এই দণ্ডে সংগ্রহ করিয়া ফেলাই ভাল। মুদিওয়ালা কি সহজে ধার দিতে চায়! বিশ বছরের যে খদ্দের, তাকে পর্যন্ত কয়েক দিনের জন্য বাকি দিতে সে নারাজ। বিকালে টাকা পাঠাইয়া দিবে প্রতিজ্ঞা করিয়া তবে ধনেশ জিনিসগুলি পাইয়াছিল।

পুলককে দিয়া টাকা পাঠাইয়া দিয়াছিল, এখনও সে ফেরে নাই। ক'দিন সে বাড়ি ফিরতে এমনি রাত করিতেছে। কোথায় যায়, কি করে ছেলেটা, কে জানে। সেও যেন কেমন হইয়া গিয়াছে। তিনচার বছর আগে যখন তার পনের-ষোল বছর, অকারণে তার চেহারা খারাপ হইয়া যাইতে আরম্ভ করিয়াছিল, মুখ বিবর্ণ হইয়া গিয়াছিল, স্বভাব হইয়াছিল মেয়েদের মত লাজুক, চোখ তুলিয়া কারো মুখের দিকে চাহিবার ক্ষমতা ছিল না। ছেলে-বয়সের কদভ্যাস ছেলেকে ধরিয়াছে টের পাইয়া কত রাত্রি ধনেশের তখন ঘুম আসে নাই। তার পর ছেলের চেহারায় লাবণ্য ফিরিয়া আসিলে, স্বভাব স্বাভাবিক হইলে, ধনেশের যেন দুঃস্বপ্নের ঘোর কাটিয়া গিয়াছিল। খাইতে খাইতে ধনেশের মনে পড়িল, কিছুদিন হইতে পুলকের চেহারা আর চালচলনে আবার যেন সেই আগেকার শোচনীয় পরিবর্তন দেখা দিয়াছে। দেখিয়াও এতদিন সে দেখে নাই। চারিদিকের অস্বাভাবিকতার পীড়নে, তার দিশেহারা ভয়-ভাবনার ছোঁয়াচে, আবার কি ছেলেটা বিগড়াইয়া গেল?

মুখে ভাত রুচিল না। অর্ধেক খাইয়া ধনেশ উঠিয়া গেল। তামাক টানিতে টানিতে প্রতীক্ষা করিতে লাগিল পুলকের। আজ একবার ভাল করিয়া ছেলেটাকে চাহিয়া দেখিতে হইবে, তার কি হইয়াছে। সকলের খাওয়া শেষ হইয়া গেল, সংসারের কাজ ফুরাইয়া গেল। শুধু আলো জ্বালিয়া ধনেশ আর উমা বসিয়া রহিল ছেলের অপেক্ষায়। শ্রান্তিতে ধনেশের শরীর ভাঙ্গিয়া পড়িতেছিল, কিন্তু শঙ্কায় মন তার সজাগ, সচেতন হইয়া রহিল।

পুলক ফিরিয়া আসিল রাত্রি প্রায় একটার সময়। গলিতে রিক্সার আওয়াজ শুনিয়াই ধনেশ ও উমা নিচে নামিয়া সদর খুলিয়া দিয়াছিল। পুলক রিক্সা হইতে নামিল, ভাড়াও মিটাইয়া দিল। সমস্ত শরীর শক্ত আর সোজা করিয়া বাড়ির মধ্যে ঢুকিবার সময় চৌকাটে পা বাধিয়া দড়াম করিয়া পড়িয়া গেল।

কাঁদিয়া উঠিবার উপক্রম করিয়া ধনেশের ধমকে উমা চুপ করিয়া গেল।

পুলক নিজেই তখন উঠিয়া বসিয়াছে।

ছেলেকে কড়া কথা বলার ক্ষমতা ধনেশের ছিল না। শান্তকণ্ঠে অসহায়ের মত সে শুধু প্রশ্ন করিল, 'মদ খেলি কেন পুলক?'

পুলক বলিল, 'কেন খাব না? ক'দিন বাঁচব আর। তুমি বললে ধরে নিয়ে যাবে, শিবুদাও তাই বললে। শিবুদা বেশ লোক বাবা। বললে কি, দু'দিন বাদে সব তো ফুরিয়ে যাবে, আয় একটু ফুর্তি করেনি।'

# সাড়ে সাত সের চাল

আঁধার রাত। গাঁয়ের নিঝুম পথ।

বেলে মাটির কাঁচা নরম পথে সন্ন্যাসী হেঁটে চলেছিল। পথের এই গুণের কথা সন্ন্যাসীর মনে ছিল না। স্টেশন থেকে তিনমাইল দূর সালাতি পেরিয়ে আরও চার মাইল হেঁটে পলাশমতিতে পৌঁছবার কষ্ট সন্ন্যাসীর কল্পনায় ভয়ানক হয়ে উঠেছিল। দেহ বড় দুর্বল, কোমর আর হাঁটুতে ব্যথা, মনে মনে সর্বাঙ্গের পুঞ্জীভূত ব্যথিত অবসাদ। প্রথমটা সন্ন্যাসী স্টেশনে শুয়ে থাকবে ভেবেছিল। চার পয়সা দিয়ে এক ভাঁড় চা খেয়ে স্টেশনের শেডটার নিচে চিৎপাত হয়ে রাতটা কাটিয়ে ভোরে বাড়ির দিকে রওনা হবে!

কিন্তু সন্ন্যাসী হিসেবী লোক, কল্পনা করতেও ভারি পটু। সে হিসেব করে দেখল সাত মাইল পথ তাকে হাঁটতেই হবে, রাতেই হোক বা ভোরেই হোক! এক কাপ চা খেয়ে খিদেকে মেয়ে ফেললেও মরা-খিদে রাত-ভোর জীবনীশক্তি শুষে শুষে আরও একটু কাহিল করে ফেলবে তাকে। ঘুম ভাঙতে হয়তো তার বেলা হয়ে যাবে। জিরিয়ে জিরিয়ে বাড়ি পৌঁছতে হয়তো এত দেরী হবে যে সঙ্গে তার সাড়ে সাতসের চাল থাকা সত্বেও বাড়ির লোকের মধ্যাহ্ন ভোজনটা ফসকে যাবে।

হিসাবের সঙ্গে সঙ্গে সন্ন্যাসী কল্পনা করে—না খেতে পেয়ে ক'জন তার বাড়িতে ইতিমধ্যে মরে গেছে কে জানে! ক'জন মর মর হয়ে আছে তাই বা কে জানে! দু'একজন হয়তো ঠিক এমন অবস্থায় পৌঁছেচে—তাদের মধ্যে সোনা বৌঠান একজন হতে পারে—তার সাড়ে সাত সের চালের দু'মুঠো সিদ্ধ করে আজ মাঝ রাত্রেও দিতে পারলে যারা জীবন মরণের সীমা রেখায় টলমল করার বদলে বেচে যাওয়ার দিকেই কোনমতে টলে পড়তে পারবে। আবার লড়াই করতে পারবে তারপর। কাল পর্যন্ত দেরী করলে হয়তো—

সর্বনাশ!

সঙ্গে কিছু ছোলাও আছে। সন্ন্যাসী তাই কিছু ছোলা চিবিয়ে এক ভাঁড় চা খেয়ে রাত্রেই রওনা দিয়েছে। পূর্ণিমার চাঁদকে মোটে ক্ষয় করেছে চারিটি তিথি। এমন জবর জ্যোৎস্নায় নরম পথে হেঁটে মনের মত কষ্ট পাওয়া অসম্ভব। শালা কি টানেই বাড়িটা টানছে তাকে, অনেকেই হয়তো যেখানে ভূত হয়ে গেছে মরে, সোনা বৌঠান শুদ্ধ।

প্রথম গাঁ সালাতিতে বরাবর একপাল কুকুর থাকত। পথিকে গাঁ ভেদ করে যেতে গেলেই তাদের সমবেত চীৎকারে ঘুমন্ত রাত চিরকাল জীবন্ত হয়ে উঠেছে। কোনদিন কাউকে তারা কামড়ায়নি, তাড়াও করেনি, শুধু হল্লা করেছে প্রাণপণে। তবু ভয় একটু করেছে পথিকের হাতের লাঠিটা বাগিয়ে ধরেছে শক্ত করে। সন্ন্যাসীর হাতে লাঠি ছিল না, গাঁয়ে ঢুকবার আগে একটা ভাঙ্গা বাড়ির বেড়া থেকে একখণ্ড বাখারি সে সংগ্রহ করে নিয়েছিল। কিন্তু থপ্ থপ্ পা ফেলে গাঁয়ের সীমানা সে পার হয়ে গেল, কুকুরের সে প্রচণ্ড কলরব তার কানে এল না। দু'চারটে খেঁকি শুধু নির্জীব ভাঙ্গা আওয়াজে একটু সাড়া জানিয়েই চুপ হয়ে গেল।

মানুষ ও কুকুরের একসঙ্গে মরবার ও গাঁ ছেড়ে পালিয়ে যাবার এই অতি ঠাণ্ডা খবর অনুভব করতে গিয়ে সন্ন্যাসীর জরো অনুভূতি ছ্যাঁৎ ছ্যাঁৎ করে উঠল—গাঁ পেরিয়ে যাবার পর। এখানে পথের দু'পাশে শুধু মাঠ আর জলা। সামলে নিতে থমকে দাঁড়িয়ে এলোমেলো নিশ্বাস নিতে নিতে সন্ন্যাসী চারিদিকে তাকায়, স্পষ্ট বুঝতে পারে চাঁদের আলোয় উজ্জ্বল এই নির্জন বিস্তৃতির মধ্যে মনটা তার ছোট হয়ে গেল। তারই আতঙ্কে মনটা কুঁচকে গেল, ভাঁজ হয়ে গেল। শালা, চোখেও যে ঝাপ্সা দেখছে!

মাথা ঘুরে পড়ে যাবার আগেই সন্ন্যাসী কায়দা করে বসে পড়ে পথে কনুই ঠেকিয়ে মাথাটা নামিয়ে দিল হাতের তালুতে। কতকাল সে পেট ভরে খায়নি, প্রাণপাত করে শুধু খেটেছে। মাঝে মাঝে এরকম হয় তার খানিক পরেই কেটে যায়।

খানিক পরে উঠে দাঁড়িয়ে সন্ন্যাসী আবার চলতে শুরু করল। হঠাৎ ভয়াবহ বিস্ময়ের সঙ্গে মনে হল শরীর যেন তার হাল্কা হয়ে গেছে, তার কোন বোঝা নেই! চালের পুঁটলি কাঁধে নেই, সেই পুঁটলির বাড়তি কাপড়টুকুতে বাঁধা ছোলাগুলিও সেই সঙ্গে গেছে। কোথায় পড়ল? কখন পড়ল? কুরু কুরু কুরু

করতে লাগল সন্ন্যাসীর পিঠের খানিকটা মেরুদণ্ড। তার হিসাব, তার কল্পনা, সব, ভোতা হয়ে গেছে। মাথা ঘুরে পড়তে গিয়ে যেখানে বসে পড়েছিল সেইখানেই যে পুঁটলি দু'টির থাকার সম্ভাবনা বেশি, এটুকু খেয়াল করে আশান্বিত হবার ক্ষমতাটুকুও তার নেই।

একটা মৃতদেহকে ধরে দাঁড় করিয়ে হাঁটিয়ে নিয়ে যাবার মত নিজের দেহটাকে সে উল্টো দিকে এগিয়ে নিয়ে চলল। একটু গিয়েই পুঁটলির পাশে বসে মস্ত একটা আটকানো নিশ্বাস ফেলে সে শুধু নিশ্চল হয়ে আবার খানিকক্ষণ বিশ্রাম করল।

পলাশমতির কাছে পৌঁছে সন্ন্যাসীর মনে হল, সে যেন আবার আগের গাঁ সালাতিতেই ঢুকতে যাচ্ছে। পথের ধারে সালাতির যে প্রথম ভাঙ্গা বেড়া থেকে আত্মরক্ষার জন্য বাখারি সংগ্রহ করেছিল, পলাশমতিতে প্রবেশ পথের ধারেও তেমনি একটি ভাঙ্গা বাড়ি আছে, কেবল বেড়ার কিছুই অবশিষ্ট নেই। কানা বাঞ্ছার বাড়ি। দেখলেই টের পাওয়া যায় বাড়িটা শূন্য, মানুষ নেই।

'বাঞ্ছা!'

সাড়া না পেয়ে অনুমানকে প্রত্যয় করে সন্ন্যাসী এগিয়ে গেল। দু'একটি দুঃস্থ কুকুরের তেমনি ক্ষীণ আওয়াজ কানে আসছে। কোন বাড়িতে মানুষ আছে কোন বাড়িতে নেই নির্ণয় করতে আর সে সময় নষ্ট করবে না। সোজা বাড়ি চলে যাবে—নিজের বাড়িতে কে বেঁচে আছে, কে মরে গেছে দেখতে। বামুন পাড়ার নতুন পুকুরের পাশ দিয়ে যাবার সময় মনে হল কে যেন জিজ্ঞেস করল, 'কে?' সন্ন্যাসী সাড়া দিল না। ঘোষালদের আমবাগান থেকে শুকনো পাতায় চারপেয়ে কোন কিছুর চলার মচ মচ শব্দের সঙ্গে তীব্র একটা পচা গন্ধ ভেসে এল। পরের পাড়ার তিনটি বাড়ি পেরিয়ে তাদের টিনের চালার তিনটি ঘরওয়ালা বাড়ি। আট ন' বছর মেরামত হয়নি। তবে যা কিছু থাকবার কথা প্রায় সবই আছে, ভেঙ্গে পড়েনি এখনো। বেড়া নেই। পাশের ছোট কলাবাগান আর শব্জী ক্ষেতের বেড়ার চিহ্ন লোপ পেয়েছে। সামনে লাউ কুমড়ার মাচা দুটি হয়েছে অদৃশ্য।

দেখে একটু স্বস্তি বোধ করল সন্ন্যাসী। বেড়া আর মাচা নিশ্চয় উনানে পুড়েছে। উনানে আগুন জ্বলেছে তার বাড়িতে, রান্না হয়েছে। হয়তো সবাই বেঁচে আছে বাড়িতে, একজনও মরেনি। কোন মতে কুড়িয়ে পেতে একমুঠো

দু'মুঠো খেয়ে মরমর অবস্থায় ছেলে বুড়ো মেয়েমদ্দ সবাই বেঁচে আছে।

'মনাদা!'

প্রথমবার একটু আস্তেই ডাকল সন্ন্যাসী। তারপর জোরে।

'মনাদা।'

সাড়া নেই।

'সুবল কাকা।'

সাড়া নেই।

'সুখী পিসি!'

সাড়া নেই।

সন্ন্যাসী একটু দম নিল।

'সোনা বো'ঠান।'

সাড়া নেই।

'সোনা বো'ঠান! সোনা বো'ঠান!'

গলা চিরে গেল, বুক ফেটে গেল। তবুও তো সাড়া নেই। তখন সন্ন্যাসীর চোখে পড়ল, দরজার কড়ায় আটকানো তালার দিকে। তালাটা একটা কড়ায় ঝুলছে, আরেকটি কড়া ভেঙ্গে খসে এসেছে দরজা থেকে।

ভিতরের দুটি ঘরের একটিতে দরজার উপরে শিকলে তালা আঁটা, দরজার পাট থেকে ভেঙ্গে খসে এসে শিকলটা ঝুলছে। অন্য ঘরটির দুয়ার সপাটে খোলা।

কোনো ঘরে কেউ নেই। তালা দিয়ে সবাই পালিয়েছে। সবাই? দাওয়ায় সাড়ে সাতসের চালের পুঁটুলি নামিয়ে সন্ন্যাসী হিসাব আর কল্পনা দিয়ে ব্যাপারটার হদিস পেতে বসল। সবাই যখন বেঁচেছিল তখন সবাই পালিয়েছে, সোনা বৌঠান শুদ্ধু? না, অনেকে যখন মরে গিয়েছিল তখন পালিয়েছে বাকী যারা ছিল?

কোথায় পালিয়ে কোথায় মরেছে বাড়ির সবাই, সোনা বৌঠান শুদ্ধু?

ভাবতে ভাবতে ঝিমোতে ঝিমোতে একসময় দাওয়া থেকে হুমড়ি দিয়ে উঠোনে পড়ে সন্ন্যাসী নিঃশব্দে মরে গেল।

# প্রাণ

মালতীর ফিরতে আজ দেরী হচ্ছে। বেশি রকম দেরী হচ্ছে। কোথায় উঠে গেছে সূর্যটা আকাশে। ক্লেশকর একটা অনুভূতি পাক দিতে থাকে অটলের মধ্যে তার একঘেয়ে একটানা চিন্তার সঙ্গে জড়িয়ে। মালতীকে আজ সে খুন করবে, নিশ্চয় খুন করবে, যদি—হ্যাঁ, অবশ্য যদি কাজ সে হাসিল করে না আসে। দেরী হোক মালতীর, দেরী হওয়া তার আশ্চর্য নয়, তাতে কিছু এসে যায় না। সেজন্য অটলের রাগ বা জ্বালা নয়। মালতী ফিরে এসে যদি জানায় আজও বাবুর সাথে কথাবার্তা বলে সব ঠিকঠাক করে আসতে পারেনি, লজ্জায় ভয়ে পারেনি, তা হলে অটল ফেটে যাবে রাগে : মালতীকে টের পাইয়ে দেবে তার রাগ কি জিনিস, তার অবাধ্য হওয়ার ফল কি। সে অবশ্য পরের কথা। সব ঠিকঠাক করেই হয়তো আসবে মালতী। দেরী হয়তো হচ্ছে সেইজন্যই। বাবু তো আবার মান্যিগন্যি মানুষ, সুযোগ সুবিধা আড়াল না পেলে মালতীর সাথে কথাই বা বলবে কি করে, লোকে দেখলে বলবে কি! মালতীও হয়তো হাঁ করে আছে সুযোগের জন্য, মেয়েমানুষ তো। তবে, শকুনটার নজর যখন পড়েছে মালতীর ওপর মালতীর কথায় রাজী সে হয়ে যাবে। খুশি হয়েই রাজী হবে, বেশি রকম আগ্রহের সঙ্গে কথাটা যতবার ভাবে অটল ততবারই মনে মনে ছ্যা ছ্যা করে। জনপ্রাণী থাকলে মালতী যাবে না, তার ভয় হবে লজ্জা করবে, এতে খাঁটি গেঁয়ো ভীরু লাজুক বৌ বলে মালতীর দাম বাড়বে ব্যাটার কাছে। কি বোকাই সে বনবে অটলের বুদ্ধিতে—সে আর মালতী দুজনেই!

কতকাল ঘর ছেড়ে গাঁ ছেড়ে এসেছে, উপোস করে দিন কাটাচ্ছে কি অবস্থায় লজ্জা ঘেন্না বরবাদ করে, আজও সে আছে ভীরু লাজুক গেঁয়ো বৌ! চোখের সামনে কতলোকের কত বৌকে কি হয়ে যেতে দেখল অটল, নিজের বৌ বলে যেন

বাদ পড়েছে মালতী। মালতী অবশ্য বলে যে আজও সে সতী আছে। পেটের দায়ে ছাড়াছাড়ি হোক তাদের সকালে দুপুরে, ফিরতে কোনো কোনোদিন রাত হয়ে যাক যেদিন যেমন কাজ জোটে সারতে তাই বলে সে অসতী হবে কেন, মুখ-পোড়া বজ্জাত!

মালতী ঝগড়া করে, গাল দেয়, কাঁদেও। কে জানে, তাই হয়তো হবে। এত দুর্দশা সয়েও তাকে তো আঁকড়ে ধরে পড়ে আছে সে এই ভাঙ্গা নোংরা চালায় শেয়াল কুকুর তাড়িয়ে। হয় তো তাই হবে!

কিন্তু মালতী সব ভেস্তে দিয়ে এলে তার যে জ্বালা হবে সে কথা ভেবে এখন থেকে দগ্ধ হচ্ছে অটল।

হীরু, খলিল, রাধারা ফিরে এসেছে ছোট মগের কম মাপের পাতলা খিচুড়ি নিয়ে। আর যা কিছু জোটাতে পেরেছে মিলিয়ে একসঙ্গে একবারে খাবে, নইলে মনে হয় যেন এক চুমুক একটু নোনা ঘন জল খাওয়া হল। ভাঙ্গা পোড়ো বাড়িটার সব আনাচ কানাচ ওরা দখল করে আছে, যে কটা ঘরের আধখানা সিকিদার ছাদ ঝুলে আছে তার নিচে, ঝুর ঝুর করে ঝরে পড়তে থাকলেও সরু ইটের ভাঙ্গা দেয়াল এখনো দাঁড়িয়ে থেকে দুদিক তিনদিক যেখানে আড়াল করছে। সিদ্দিকের বৌ সেদিন মারা পড়েছে সাপের কামড়ে। প্রথম এসে অটল ওখানে আশ্রয় খুঁজেছিল। ঠাকুরদারও ঠাকুরদার আমলের হোক, তার জন্মের আগে থেকে পরিত্যক্ত হোক, ইটের বাড়ি তো, সঙ্গীও আছে। ওরা তাকে তাড়িয়ে দিয়েছিল দল বেঁধে হৈ হৈ করে, তাদের এই ভাঙ্গা চালার আশ্রয় থেকে এখন তারা যেমনভাবে কুকুর তাড়ায়।

'যাসনি বুঝি?' হীরু শুধিয়েছিল ফিরবার সময় দশজনকে শুনিয়ে, 'অ! তোর বৌ—ই তো গেছে!'

দু'মাস কি তিন মাসের ছেলে রাধার বুকে—বুক আর কই, শুধু পাঁজর। চিঁ চিঁ গলায় সে শুনিয়েছিল, 'মরণ হয় না? সরম লাগে না? বেহায়া বাঁদর?'

ওদের হাসি টিটকারীর মানে ছিল সোজা। ওরা টের পেয়েছে, বাবুর নজর পড়েছে মালতীর দিকে। ছেঁড়া কাঁথা গায়ে জড়িয়ে চালা আর নর্দমার মাঝের ফাঁকা জায়গাটুকুতে বসে রোদ পোয়াতে পোয়াতে অটল টানছিল কাল সন্ধ্যায় স্টেশনে কুড়ানো আধপোড়া চুরুটটা। সেই থেকে একটা অসহ্য অনুভূতি কেবলি পাক দিয়ে উঠেছে অটলের মধ্যে: মালতী যেন এসেই গিয়েছে সব কিছু ভেস্তে দিয়ে। মালতীর দিকে নজর পড়েছে বাবুর! মালতী এনে দিচ্ছে আর

ঘরে বসে সে রাজভোগ খাচ্ছে! ওরা কি জানে কাল থেকে একটু খিচুড়িও সে খায়নি—একটু দেরী হওয়ায় তারা পায়নি খিচুড়ি। কোথাও কিছু জোটেনি কাল তাদের, কাজে যায়নি মালতী, তার চাপড খেয়েও যায়নি। এক বেলা পেট ভরল না, বাবুর নজর পড়েছে মালতীর ওপর।

ধূলায় ধুসর হয়ে মালতী ফিরে আসে। কাপড় তার মাটির মতই ময়লা, তারও ওপর আরেক পরল ধুলোর আস্তরণ পড়েছে বেশ বোঝা যায়। বড় রাস্তায় সারাদিন অফুরন্ত ট্রাক চলাচল করে চারিদিক কাঁপিয়ে, ঘন হয়ে ধুলো ওড়ে চারিদিক অন্ধকার করে।

ভর্তি থলিটা মালতী কাঁথে নিয়ে আঁচল দিয়ে ঢেকে আড়াল করে বয়ে এনেছে। নামিয়ে রেখে সে আস্তে আস্তে হাঁপায়। এইটুকু থলি! এক কাঁথে ছেলে, আরেক কাঁথে জলভরা কলসী বয়েছে মালতী ওবছর, ধানসেদ্ধর হাঁড়ি নামিয়েছে অবহেলায়। তখন খাসা চেহারা ছিল ওর। শুকিয়ে কাঠির মত হয়ে গেছে আজ, হাড়গুলি ঠেলে ঠেলে উঠছে। তাই বুঝি ভাল লেগেছে বাবুর। ছিপছিপে গড়ন, বয়স কম লাগে—। ছ্যা ছ্যা করে অটল মনে মনে।

'কি আনলি?'

অনেক কিছু দিয়েছে বাবু মালতীকে থলি ভর্তি করে। চাল ডাল তরকারী—আলু বেগুন সিম আর আস্ত একটা বাঁধাকপি। শালপাতায় জড়ানো খানিকটা মাংস। মিক্‌চারের শিশি ভরা সোনালী সরষের তেল। পুরানো একখানা সাফ্ ধুতি আর সাবান—কার্বলিক সাবান।

চেয়ে চেয়ে ছুঁয়ে ছুঁয়ে ভাখে অটল, ভীত সন্ত্রস্ত হয়ে ওঠে মালতী। মিনতি করে বলে, 'ভরে ফ্যালো—ঢেকে ফ্যালো।'

চারিদিকে ফাঁক, বাবু যা আগাম দিয়েছে কে দেখে ফেলবে কে জানে! চোখের পলকে রটে যাবে চালায় চালায় পোড়ো বাড়ির আশ্রয়ে আশ্রয়ে, কত কি উপার্জন করে এনেছে মালতী হিংসায় বিদ্বেষে জলে যাবে কতগুলি বুক, কথায় বিঁধে বিঁধে পাগল করে দেবে মালতীকে।

'নে নেকামি রাখ। বেলা দুপুর হল, রাঁধবি কখন খাবি কখন?'

বাঁধাকপিতে হাত বুলায় অটল, টিপে টিপে দেখে—নারকোলি বাঁধুনির খাসা ঠাসা কপি। ও বছর বাড়ির লাগাও জমিটুকুতে সে কপি লাগিয়েছিল গণ্ডা সাতেক। কি তেজী আর ভারী হয়েছিল কপিগুলি। বিশটা কপি বেচে দিয়েছিল

পঞ্চুকে—ঠক্, চোর, বেজন্মা পঞ্চু ব্যাটাকে। বোকা পেয়ে কি ঠকানটাই তাকে ঠকিয়েছিল। আর শুধু পঞ্চুই বা কেন? নকুড়বাবু, জাফর মিয়া, নায়েববাবু ঠকাতে ছেড়েছে কে তাকে ধানে, জমিতে সবদিক দিয়ে?

প্যান প্যানিয়ে কি বলছে মালতী? শুধু চাল, ডাল সে হাঁড়িতে চড়াতে চায়, অন্য সব আজ তোলা থাক, লুকানো থাক। তাড়াতাড়ি হয়ে যাবে, লোকেও টের পাবে না তারা বিশেষ কিছু রান্না করে খাচ্ছে!

'হাঁড়িতে তরকারী ছেড়ে দি, শীগগির হবে, তেল নুন মেখে—'

বাবুর সঙ্গে মালতী সব ঠিক করে না এলে যে রকম রাগ করবে ভেবেছিল, সেই খুন করা রাগে মাথাটা ঝিম ঝিম করে ওঠে অটলের। চুল ধরে হ্যাঁচকা টান মেরে মালতীকে সে মাটিতে পেড়ে ফেলে, মুখের কাছে মুখ নিয়ে হন্যে কুকুরের মত দাঁত বার করে ফোঁসে, 'খেয়ে এয়েছিস বুঝি পেট পুরে?'

'খেয়ে এলে এত জিনিস দিত?' দমের সঙ্গে আর্তনাদ আটকে মালতী বলে ফিসফিসিয়ে, হাউমাউ করে চেঁচিয়ে উঠলে রাধা, মতি, বিদুর মা, সুবালা এরা সবাই ছুটে আসবে, টের পেয়ে যাবে সব।

'মেরে ফেলব, খুন করে ফেলব, ন্যাকামি করবি যদি।' বলে অটল তাকে রেহাই দেয়। অটলের খুশিমত রান্নার সমারোহ হবে। ভাত আর ডাল ভিন্ন ভিন্ন নয়—তাতে অনেক সময় লাগবে, উপোসী অটলের অত ধৈর্য নেই। চাল ডাল এক সাথে চড়ুক এক হাঁড়িতে, তাতে সিদ্ধ হোক কয়েকটা আলু আর সিম। বেগুন একটা পোড়া দেওয়া হোক উনানে। মাংস দিয়ে বাঁধাকপির তরকারী হোক অন্য উনানে ভাঙ্গা কড়াইটাতে—অন্য উনান কই? সে ভাবনা মালতীর কেন?

পোড়ো বাড়ির ইঁটের স্তূপ থেকে ইট এনে অটল উনান বানিয়ে দেয়। পোড়ো বাড়ির পিছনের জংলা বাগান থেকে শুকনো ডালপাতা কুড়িয়ে এনে দেয় তিন দফায়—তারপর আরেক বার জ্বালানি সংগ্রহের চেষ্টায় বার হতে গিয়ে থমকে থেমে পেটে কবার হাত চাপড়ে চাপড়ে বলে, 'আমি এক নম্বর বোকা! জানিস বৌ, এক নম্বর বোকা আমি!' টান দিয়ে বেড়ার খানিকটা পেড়ে ফেলে সে মালতীর দিকে এগিয়ে দেয় উনানে গুঁজবার জন্য। 'ছ্যাখ দিকি খেয়াল হয়নি, আজ এখানে শেষ। বেড়াটা থেকে আর কি হবে? মিছে ছুটাছুটি করে মরলাম জ্বালানির লেগে।'

'কেন এমন করতেছ?' মালতী বলে কেঁদে কেঁদে, 'ওরা এসে শুধালে কি

বলবে কোথা এত জিনিস পেলে ? চুপচাপ থাকো তোমার পায় ধরি।'

'শুধাবে ? কে শুধাবে ? মুখে নুড়ো জ্বেলে দেব না !'

মালতী কাঁদছিল আগে থেকেই কিন্তু এবার এতক্ষণে সেটা খেয়াল হয় অটলের। খিদের জন্য তো নয়, খিদে মরে গেছে অনেকদিন, একবেলা পেট ভরে খাবার জিদে তার যেন নেশা হয়েছিল, গায়ে জোর বেড়েছিল। আর কিছু করার নেই, বসতে না বসতে ঝিম ধরে সে ঝিমিয়ে যায়। কদিন থেকে মালতীর এমনি ধরন ধারণ ধাঁধার মত লাগছে তার কাছে। কদিন থেকে ? বাবু যেদিন লোক মারফৎ ওকে বিশেষ টিকিট পাইয়ে দিয়ে সামনে দাঁড় করিয়ে দুধ খাইয়েছে, শিশু আর প্রসূতিদের বরাদ্দ দুধ, সেদিন কি তার পরদিন থেকে। বেশ তিরিক্ষে কাঠখোট্টা হয়ে উঠছিল মালতী গেরস্ত ঘরের বৌ মানুষের হায়া টায়া সব ভুলে গিয়ে, মতি রাধা এদের সঙ্গে পাল্লা দিয়ে চালাক চতুর হয়ে উঠেছিল একটু বেশী আদায় করার ফন্দি ফিকিরে, কথা বলতে শিখছিল চটাং চটাং। মতি রাধাদের সঙ্গে খেঁকি কুকুরের মত সামনে সে ঝগড়া চালিয়েছে, মুখে তুবড়ি ছুটিয়েছে নতুন সেখা নোংরা কথার। বাবু কদিন দুধ আর খাবার খাওয়াবার পর থেকে কেমন যেন সে ঝিমিয়ে মিইয়ে গেছে, শান্ত ভাল মানুষ হয়ে গেছে। ঘর ছাড়ার পর ঘরের কথা গাঁয়ের কথা অটল কোনোদিন শোনেনি ওর মুখে, এই কদিন মাঝে মাঝে কি যেন ভাবতে ভাবতে আনমনে ঘর সংসার আপন জন চেনা মানুষের কথা সে বলে—পুরানো হারানো দিনের কথা। এতকাল পরে হঠাৎ নতুন করে যেন ওর ঘর সংসারের জন্য কষ্ট আরম্ভ হয়েছে।

রান্না শেষ করে খেয়ে উঠতে বেলা পড়ে আসে। খেতে সময় লাগে খুব কম। যে রকম ভোজ খাবে ভেবেছিল অটল তা হয় না, অল্প খেয়েই পেট ভরে যায়, জিভে স্বাদ লাগে না। না খেয়ে না খেয়ে খাওয়ার ক্ষমতাও গেছে। তবু এ পেট ভরেই খাওয়া, দিনের পর দিন যা খেয়ে পেট ভরত না তার দশগুণ তো বটে—পুষ্টিকর অন্নব্যঞ্জন। খেতে খেতেই কিসের যেন ঝাঁঝ, কত যেন জ্বালা জুড়িয়ে যাচ্ছে স্পষ্ট অনুভব করে অটল, একটানা একটা যে অদ্ভুত আওয়াজ প্রায় অভ্যাস হয়ে গিয়েছিল তা যেন ঝিমিয়ে আসতে থাকে দুই কানে! খেয়ে উঠে উদ্ভুত অস্বস্তি বোধ হতে থাকে প্রথমটা, হঠাৎ ওজন বেড়ে দেহটা যেন দশগুন ভারি হয়েছে, ভেতর থেকে বুকে কিসের চাপ পড়ায় শ্বাস টানতে কষ্ট হচ্ছে, মাথাটা হয়ে গেছে হাল্কা, শূন্য। তারপর ঘনিয়ে আসে গভীর আলস্য আর অবসাদ। দুঃখ

কষ্ট অস্বস্তি জ্বালাবোধ সব কমে গিয়ে সৃষ্টিসংসার বুঁদ হয়ে আসে নেশায়, গভীর ঘুমে।

অটলের যখন ঘুম ভাঙল, রাত্রি হয়ে গেছে। এখন খাপছাড়া অদ্ভুত লাগে তার নিজেকে যে খানিক্ষণ ধাঁধা লেগে সে থ' মেরে থাকে। গাঁয়ে নতুন খড়ের মোটা চালার নিচে মাটির পুরু দেয়াল ঘেরা তার নিজের ঘরেই যেন ঘুম ভেঙে উঠে বসেছে, তামাক টানার ইচ্ছায় কাতর হয়ে। হাত দু'তিনবার প্রায় এগিয়ে যায় পাশে মালতীকে ঠেলে দিতে, গলা দিয়ে প্রায় বেরিয়ে আসে তামাক দিতে বলার কথা! রাত দুপুরে ঘুম ভাঙ্গিয়ে তামাক সেজে দিতে বললে মালতী রাগ করত না। তার জানা ছিল, তামাক খেয়ে অটল তাকে আদর করবে।

মালতী আগেই উঠে বসেছিল।

সশব্দে প্রকাণ্ড হাই তুলে অটল জিজ্ঞেস করে, 'ডাকলি না যে?'

'ঘুমুচ্ছো, কি হবে ডেকে?'

গলা ভারি মালতীর, বোধ হয় কাঁদছে। তেমন উদ্ভট লাগে না কান্নাটা এখন। গা জ্বালা করে না। শুধু মনে হয়, মালতী যেন অনেক দূরে বসে কাঁদছে।

'যাবি না?'

'আরও রাত হোক।'

'খেয়ে নিলে হোতো না?'

'পরে খাব। তুমি খাবে তো খাও।'

'থাক, এক সাথে খাব।'

অটলের গলা আশ্চর্য রকম মিষ্টি লাগে মালতীর কাছে, অনেকদিন শোনেনি। গলাটাই কেমন কর্কশ হয়ে গিয়েছিল তার, মাঝে মাঝে মিষ্টি কথা বলতে চাইলেও কড়া শোনাত। মালতী তাই অনেক দিন পরে জোরে কেঁদে ওঠে আদর-চাওয়া ভরসা-চাওয়া পুরানো কান্না।

'আমি যাবনি। ডর লাগছে মোর।'

অটল খিচে ওঠে না, ভেঙ্গিয়ে ভেঙ্গিয়ে বলে না যে পথে ঘাটে গণ্ডা গণ্ডা পুরুষ পুরুষ নিয়ে যার কারবার, বাবুর মত ভদ্দরলোকদের কাছে একটা রাত কাটাতে তার ডর লাগছে! হাত বাড়িয়ে সে হাত ধরে মালতীর, ধৈর্য ধরে বুঝিয়ে বলে, 'তোর ডরটা কিসের? একটা রাতও পুরো নয়। বাবু ভদ্দর লোক, লেখাপড়া জানা লোক, গুণ্ডা তো নয়, তোর ডরটা কিসের? একটু না করবি তো এমনি

দিন কাটবে মোদের? দু'দিন বাদে সেই তো পড়বি দালালের হাতে, নয়তো ক্যাম্পে যাবি, ছিনিমিনি খেলবে তোকে নিয়ে? তার চেয়ে বরং একটা রাত, একটা রাতও পুরো নয়, মদটদ খেয়ে বাবু বেহুঁস হয়ে ঘুমোলে দোর খুলে দিবি মোকে—'

বলতে বলতে বাইরের ক্ষীণ চাঁদের আলোয় চালার আবছা অন্ধকারে হুড়মুড় করে এসে ভিড় করে তাদের গত মাসগুলির বীভৎস অভিজ্ঞতা—ক্ষুধার জ্বালা, আশ্রয়ের অভাব, শীত, নিষ্ঠুরতা, অত্যাচার, নোংরামি, মৃত্যু। অটলের গলা কর্কশ হয়ে উঠতে থাকে, খেঁকি কুরের আওয়াজের আভাস আসে।

'রাতারাতি উধাও হয়ে যাবো দুজনে যা পারি বাগিয়ে নিয়ে। সুখে থাকব। বাবুকে বলেছিস তো বাড়িতে লোক থাকলে যাবি না? লজ্জা করবে?'

'বলেছি।' মালতীর গলাও এবার শুকনো।

রাত বাড়ে। দূর থেকে একটা হল্লার অস্পষ্ট আওয়াজ ভেসে আসছিল, ক্রমে সেটা থেমে যায়। পোড়োবাড়ির সামনে দাঁড়িয়ে রাধা থ্যানথ্যানে গলায় খানিকক্ষণ পলাতক একটা মানুষকে গাল দিয়ে শুতে যায়। ওবেলার রান্না অন্নব্যঞ্জন অন্ধকারে বসেই তারা খায়। কলসীর জল ফুরিয়ে এসেছে, জলটুকু খেতেই শেষ হয়ে যায়। অটল ছেঁড়া ন্যাতায় এঁটো হাত মুছে নেয়। রাত আরেকটু বাড়লে দু'জনে পথে বেরিয়ে পড়ে। ছোট একটা পুঁটলি সঙ্গে নেয় অটল। কিই বা আছে নেবার। কাঁথাকানি চট মাটির হাঁড়ি কলসী ভাঙা কড়াই নিয়ে কি হবে।

কোথাও আলো নেই, দোকান পাট বন্ধ, রাস্তা নির্জন। কুকুরগুলি ছাড়া এরি মধ্যে চারিদিকে সব মরে গেছে। বড় রাস্তায় লরী চলার আওয়াজ আরও স্পষ্ট হয়েছে। বটতলায় কাপড় মুড়ি দিয়ে পড়ে আছে কয়েকটা মানুষ। জীবনে প্রথম চুরির কথা ভেবে অটলের এখন বেশ ভয় করে, কেঁপে উঠে আঁকু-পাঁকু করতে থাকে বুকটা। কদিন ধরে সব পরিপাটিরূপে ছক কেটে রেখেছে মনের মধ্যে, ভয়ের কথা মনেও আসেনি। নিজেই চাকর ঠাকুর সরিয়ে দিয়ে বাবু থাকবে একা, মদের নেশায় উপভোগের শ্রান্তিতে বেহুঁস হয়ে ঘুমোবে। জাগেই যদি নেহাৎ, লোহার এই যে ডাণ্ডা নিয়েছে অটল কাপড়ের তলে মালতীকে না জানিয়ে, তার এক ঘায়ে আবার বেহুঁস করে দেবে। কে চুরি করেছে জানাজানির ভয় তো সে করে না, জানাজানি যে হবেই কাজটা কাদের, অটল তা জানে। কাজ হাসিল করে পালাতে পারলেই তার হল। দরকার হয়তো মালতীকে ফেলে একাই নয় সে পালাবে। তবে তার ভয়টা কিসের? আজকের আগে তো এ অন্ধ উদ্বেগ আর এলোমেলো

দুর্ভাবনা তার ছিল না। ভয়ের বদলে বরং উল্লাস জাগত বাবুর টাকাপয়সা সব নিয়ে ভাগবার কথা আর দরকার হলে বাবুর মাথায় ডাণ্ডার ঘা বসাবার কথা ভাবলে, ভিতরের অকথ্য একটানা জ্বালা যেন খানিকটা জুড়িয়ে আসত, মনে হত তাকে যেমন মেরেছে আর মারছে সবাই, একটু তার প্রতিশোধ নেওয়া হবে বাবুকে মেরে। পেট ভরে খেয়ে ঘুমিয়ে ওঠার পর জ্বালাটা যেন জুড়িয়ে গেছে অনেক। তখন থেকে ভয় ভাবনা উঁকি দিতে শুরু করেছিল, এখন স্পষ্ট আর আর প্রবল হয়ে উঠেছে।

রাতে আবার না খেলেই হত। শরীরটা ভারী লাগছে, অবসাদ বোধ হচ্ছে। মনে হচ্ছে, এত সব হাঙ্গামা না করে যদি ভাঙ্গা কুঁড়ের খড়ের বিছানায় মালতীকে নিয়ে নিশ্চিন্ত মনে শুয়ে থাকতে পারত, শুয়ে থাকলে চলত।

উপোসী পেটে একটু অন্ন পড়তেই কেমন করছে প্রাণটা।

পুরানো প্রাচীর ঘেরা মাঝারি সাইজের বাগানের মাঝখানে পুরানো বাড়ি ভেঙ্গে কে নতুন বাড়ি করেছিল, জবরদস্তি সরকারী দখলে এসে এখন বাবুর বাসা হয়েছে। কাঠের গেট খোলাই ছিল খানিকটা। গেটটা চেপে ধরে মালতী দাঁড়িয়ে পড়তে আস্তে তার কোমরে একটা গুঁতো দিয়ে অটল ফিসফিসিয়ে বল্লে, 'যা। ডর নেই! খানিক বাদে ওদিকে ঘুরে গিয়ে পাঁচিল ডিঙ্গিয়ে পিছনে লুকিয়ে থাকবো, বাবু ঘুমুলে খিড়কি খুলে ডাকিস।'

মালতী গেটের ভেতরে ঢোকে, আস্তে গেটটা ভেজিয়ে দিয়ে অটল সরে পড়ে। বুক তার টিপ টিপ করছে ভয়ে, উত্তেজনায়। নিজেকে সে গাল [illegible] মনে মনে, লাঙল নিয়ে মাঠ চষা বলদের লেজ মলা গেঁয়ো চাষা, তাকে দিয়ে আর কত হবে! কেবলি তার মনে পড়তে থাকে, সে পুরুষ, মালতী মেয়েলোক। তার যদি এই অবস্থা, মালতীর দশা না জানি কি হয়েছে!

বাবুর বাড়ির পিছনে কুয়োর কাছে গরু বাঁধা চালাটার ছায়ায় জবা-গাছের গুঁড়ি ঘেঁসে বসে একটু বেপরোয়া দুঃসাহসের জন্ম সে ভিতরে ভিতরে আকাশ পাতাল হাতড়িয়ে মাথা কপাল খোঁড়ে। সাহস আসে অদ্ভুত রকমের, যা দিয়ে তার কোনো কাজ হবার নয়। এখানে চুপটি মেরে ঘুপটি মেরে বসে না থেকে বাড়ির ভিতরে গিয়ে বাবুর মাথায় এখুনি লোহার ডাণ্ডাটা বসিয়ে দিয়ে সে কাজ হাসিল করার ইচ্ছাটা প্রবল থেকে প্রবলতর হয়ে উঠতে থাকে ক্ষণে ক্ষণে, মনে হয় এভাবেই কাজটা সহজে হবে, ভয় ভাবনার কিছু থাকবে না। দূরে পেটা ঘড়িতে এগারটা বাজে। বাবু কি এখন হাত ধরেছে মালতীর? কাপড়ের নিচে লোহার

ডাণ্ডাটায় হাতের মুঠি শক্ত হয়ে ওঠে অটলের। পেটা ঘড়িতে হয় তো বারটা বাজবে, একটা বাজবে, তারপর মালতী আসবে খিড়কির দরজা খুলে। ততক্ষণ অপেক্ষা করা অসম্ভব অটলের পক্ষে! আর একমুহূর্ত চুপচাপ বসে থাকা অসম্ভব।

মাথায় যেন আগুন জ্বলতে থাকে অটলের। মালতী ভেতরে গেছে, দরজা বন্ধ হয়ে গেছে। দরজা না ভেঙ্গে বাড়ির মধ্যে তার ঢুকবার উপায় নেই। হাঙ্গামা করলেই সর্বনাশ। কোনো রকমে যদি সে ঢুকতে পারত বাড়ির মধ্যে এইদণ্ডে। ঢুকেই তা হলে ডাণ্ডাটা বসিয়ে দিত বাবুর মাথায়। সব চুকে যেত। মালতীও রেহাই পেত। কি ভুলটাই হয়ে গেছে! বাবু ঘুমোলে মালতীকে দরজা খুলতে বলার বদলে মালতীর পিছু পিছু খোলা দরজা ঠেলে সে যদি ভিতরে যেত, ডাণ্ডার এক ঘায়ে পাড়িয়ে দিত বাবুকে!

ও বেলা আর এ বেলা পেটে বোঝাই করা পুষ্টিকর অন্নব্যঞ্জন যেন তাপ হয়ে তার রক্তকে গরম করতে থাকে, শক্তি হয়ে দৃঢ় করতে থাকে পেশী আর স্নায়ু। অনেকদিন পরে পেট ভরে খাওয়ার প্রথম নেশা আর অবসাদ কমতে কমতে পেটা ঘড়িতে বারটা বাজলে অটলকে পুরোপুরি সজীব, প্রাণবন্ত করে দেয়। আর সে চুপচাপ বসে থাকতে পারে না মালতীর অপেক্ষায়। বাড়ির চারিদিকে একবার পাক দিয়ে আসবার জন্য উঠে দাঁড়ায়। নিজেকে সজাগ সজীব মনে হলেও উগ্র অস্থিরতা আর চাঞ্চল্য তার কেটে গিয়েছে। গুরুভার বিষাদে থম থম করছে ভেতরটা। মনে এসেছে ধীর স্থির একটা সঙ্কল্প। বাবু যদি বেঁহুস হয়ে ঘুমিয়েও থাকে, জাগবার এতটুকু লক্ষণও দেখা না যায়, তবু সে লোহার ডাণ্ডাটা মারবে বাবুর মাথায়। একেবারে শেষ করে দেবে!

দু'দিন তাকে দিয়ে এই বাগান বাবু সাফ করিয়েছিল। মজুরী দিয়েছিল কয়েক-গণ্ডা করে পয়সা। বাগানের মালীর কাজটা পাবার জন্য সে বাবুর পায়ে ধরেছিল। বাবু দিয়েছিল ধমক, তার সরকারী মালী এসে গেছে। তাই না এই অবস্থা আজ তার!

দুটি একটি ছাড়া সব জানালা বন্ধ পিছনের আর পুবদিকের। খোলা জানালায় মোটা পর্দা। একটা জানালার পর্দার ফাঁকে উঁকি দিয়ে বোঝা যায় ভেতরের একটা ঘরে আলো জ্বলছে। বাবুর কি আর ঘুমের তাগিদ আছে আজ। কতরাত অবধি ফুর্তি চলবে কে জানে! দাঁতে দাঁত লেগে যায় অটলের। সামনের দিকে সদর দরজাটা সে আস্তে ঠেলা দেয়। যদি ওরা ভুলে গিয়ে থাকে দরজাটা বন্ধ করতে! না, দরজা বন্ধই আছে।

পশ্চিম দিক ঘুরে বাড়ির পিছনে ফিরে যেতে গিয়ে অটল থমকে দাঁড়ায়, বুকটা তার ধড়াস্ করে ওঠে, আর্ত চীৎকার ঠেলে আসে, হাতটা উঠে যায় মুখে। গাঁদা ঝোপের মধ্যে ঘুপচি মেরে বসে আছে সাদা ধবধবে কাপড় পরা একটা মানুষ। একদিন পেটভরে পুষ্টিকর খাদ্য খেয়ে কতটুকু আর শক্তি আসে মাসের পর মাস ধরে উপবাসক্লিষ্ট জীর্ণ শীর্ণ দেহমনে, যুগযুগান্তের সঞ্চিত স্তূপাকার অন্ধ আতঙ্কে আলোড়িত হয়ে সর্বাঙ্গ ঝিমঝিম করে মূর্চ্ছার উপক্রম হয় অটলের।

ক্ষীণ ভীরু কণ্ঠে মালতী বলে, 'আমি, শুনছো, আমি!

সম্বিৎ ফিরে এলে প্রথমেই অটলের মনে আসে, তাই বটে, মালতী বাবুর দেওয়া ধোপদুরস্ত ধুতিটা পরেছিল বটে, একেবারে ভুলেই গিয়েছিল সে। ময়লা ছেঁড়া কাপড় পরা মালতীকে ওখানে গাঁদা বনে ঘুপটি মেরে বসে থাকতে দেখলে সে নিশ্চয় এমনভাবে ডরাত না, চিনতে পারত।

দু'হাতে গাঁদা গাছ সরিয়ে কাছে গিয়ে অটল উবু হয়ে বসে, দুমড়ে মুচড়ে যায় গাঁদা গাছ তার পায়ের নিচে, জোরালো গন্ধ ওঠে গাঁদার!

'কি হল?'

'আমি—আমি যাইনি।'

'ভেতরে যাসনি?'

'উঁহু।'

ভয়ে কাঁপে মালতী, শব্দ করার ভয়ে খুব আস্তে চেপে চেপে ফুঁপিয়ে কাঁদে ছোট ছোট ফোঁপানি করে। অটল চাপা গলায় বলে, 'চুপ কাঁদিস[illegible] চুপ। ভেতরে যাসনি একেবারে? দেখা হয়নি বাবুর সাথে?'

'না। খানিক আগে বাবু বেরিয়ে গেটতক্ গেল, তারপর ঘরে ঢুকে খিল এঁটে দিল দোরে।'

'আগে যাসনি কেন?'

মালতী জবাব দেয় না। অটলের শান্ত শ্রান্ত গলার আওয়াজে তার ভয় খানিকটা বোধ হয় কমে যায়। আর ফোঁপাবার উপক্রম করে না। খুন যে করবে বলেছিল, খুন যে করতে চায়, সে কি এমন সুরে কথা কয়?

অটলের গলা আরও শ্রান্ত শোনায়: 'সেই থেকে বসে আছিস এখেনে?

'হুঁ। এখান থেকে তোমাকে দেখা যাচ্ছিল!'

পশ্চিমে হেলানো ছোট চাঁদের তেরছা ক্ষীণ আলোয় কিছুক্ষণ তারা চুপচাপ মুখোমুখি বসে থাকে বাবুর বাগানের গাঁদা বনে। কালকের খাওয়া ফুরিয়ে যাবে

থলির বাড়তি চাল ডাল তরকারীতে পরশু কি খাবে তাই ভাবে দু'জনে, পরশুর পরদিন—

'আর কি হবে। চল ফিরে যাই।'

গেট দিয়ে বেরিয়ে দু'জনে তারা ফিরে চলে তাদের ভাঙ্গা চালার আশ্রয়ের দিকে। চলতে চলতে মালতীকে ভালভাবে শোনাবার জন্য একবার তার গায়ে হাত দিয়ে অটল বলে, 'কি জানিস, এসব মোদের কাজ নয়কো।'

# রাসের মেলা

আজ রাস পূর্ণিমা। রাসের মেলা বসেছে শহরতলীর খালধারের এই রাস্তা আর দু'পাশে যেখানে যেটুকু ফাঁকা ঠাঁই আছে তাই জুড়ে। নামকরা মস্ত মেলা, প্রতিবছর হয়। দোকানপাট বসে অনেক, দূর থেকে বহুলোক আসে কেনাবেচা করতে, অনেকে সারা বছরের দরকারী মাদুর পাটি বঁটি-দা হাতা খুন্তি ঝুড়ি ধামা কুলো ঝাঁটা গেলাস বাটি থালা কেনে এই মেলাতে। মনোহারী কাজের জিনিস ও সখের জিনিস, জামা কাপড়, খেলনা পুতুল, খাবারদাবার এসব যতই কেনাবেচা হোক আসলে গেঁয়ো কারিগরের তৈরী গেরস্তের ওইসব নিত্য প্রয়োজনীয় জিনিসের কেনাবেচাটাই মেলার বৈশিষ্ট্য। পাশে ফাঁপতে পারে না, রাস্তা চওড়া কম, একপাশে নর্দমার খাতটা আরও সংকীর্ণ করেছে রাস্তাটাকে, মেলা [illegible] লম্বায় বড় হয়। হরদম লরীগাড়ির চলনে এবরো খেবরো বড় রাস্তাটা খাল ডিঙ্গিয়েছে কংক্রীটের পুলে উঠে। পুলের খানিক এদিকে ডাইনে গেছে মেলার রাস্তা খালের সঙ্গে সমান্তরালভাবে আধমাইল দূরে রেললাইনের তল দিয়ে উত্তর মুখে সোজা। মেলা বসে রাস্তার এমাথা থেকে রেলের পুল ছাড়িয়ে আরও প্রায় পোয়া মাইল দূর তক! মেলা সব চেয়ে জমাট হয় মাঝামাঝি স্থানে, সেখানে ওদিকে আছে রাস্তা থেকে খাল পর্যন্ত অনেকটা ফাঁকা জায়গা, আর এদিকে আছে পাশের রাস্তাটার ফাঁপোলো মোড়। ফাঁকা জায়গায় থাকে নাগরদোলা, পুতুলনাচ আর সার্কাস, মজার খেলা ও নাচগানের তাঁবু। লোক গিজ গিজ করে এখানে।

রাস্তা আর খালের মধ্যে টিন-ছাওয়া ছোট বড় গোলা ও আড়ত, মাঝে মাঝে দু'একটি জরাজীর্ণ পুরানো দালান। এখানে যে লাখ লাখ টাকার কারবার চলে, ভাঁটার সময় খালের কাদা ঠেলে শালতি ছাড়া ছোট নৌকা চলতে না পারলেও এও বন্দরতুল্য, দেখে তা মনে হয় না—ঠাকুরদাদার জীবদ্দশার শৈথিল্য যেন শুধু

মরচে পড়ে মরছে এখানে, আর কিছু নয়! এ পাশের দোকান ও বাড়িঘরগুলি অনেক উন্নত, যেহেতু আধুনিক।

লড়ায়ের আঁধার বছরগুলিতে মেলা জমেনি। আলো না জ্বালাতে পারলে কি মেলা জমে, দিনে দিনে পাততাড়ি গুটোতে হলে। এ বছর শুধু ওই সাঁঝের বাতি না জ্বালাবার হুকুমটা বাতিল হতেই মেলা জীবন্ত হয়েছে আশ্চর্যরকম। সবাই যেন হাঁ করে অপেক্ষা করছিল লড়াই শেষ হবার জন্য যতটা নয়, লড়াই শেষ হলে সাঁঝ-বাতি জ্বালিয়ে জাঁকজমকের সঙ্গে মেলা করার জন্য। গায়ে গায়ে ঘেঁষে দোকান বসেছে তিন পো মাইল রাস্তার যেখানে ঠাঁই মিলিছে সেখানে, ভদ্রলোকের বাড়ির সামনের একহাত চওড়া রোয়াকটুকু পর্যন্ত ভাড়া নিয়ে। চৌকী পেতে, কাঠের তক্তায় কিংবা স্রেফ বাঁশ দিয়ে মঞ্চ বেঁধে, চাঁচের বেড়া ও হোগলার চালা তুলে হয়েছে কোনো দোকান, কারো ছাউনি একখানি কুড়িয়ে আনার মত মরচে পড়া ঢেউ টিনের, কারো দু'খানা রিজেক্ট পিপে, কেটেকুটে হাতুড়ি পিটে সোজা করা ছাদ, কারো খোলা আকাশের নিচে ড্যাম রোদবিষ্টি ড্যাম ফ্যাশনের দোকান— যেন পটারী কারখানার নল-ভাঙ্গা কেটলি, চটলা-ওটা হাতলহীন কাপ ইত্যাদির দোকান—দোকানটাই যেন ঘোষণা যে বড়লোক বাবুদের জিনিস, একটু খুঁতওলা জিনিস, তাতে আর কি হয়েছে, এখানে কিনতে পাবে এমন সস্তায় তোমার পয়সায় কুলোয়, এ সুযোগ ছেড়ো না, টিনের মগে চা না খেয়ে বাবুরা যে কাপে খান সেই কাপে, শুধু একটু চটলা-ওঠা হাতলহীন কাপে, চা খাও! আর সত্যি কথা, কাপ কেটলির দোকানে কি ভীড় মেয়েপুরুষের, চা খাওয়া যাদের ন'মাসে ছ'মাসে সর্দি কাশির ওষুধ হিসেবে, বিয়োনি মেয়ের ব্যথার জোর বাড়িয়ে তাকে রেহাই দেবার টোটকা হিসাবে।

থাদু বলে, 'মেলা নাকি? মেলা? মেলায় তো যামু তবে আইজ!'

দত্তগিন্নীর গা জ্বলে যায় শুনে,—প্রায় দেড়বছর কাজ করছে যে মন-মরা থাটুনে ভাল ঝিটা হঠাৎ মেলার নাম শুনেই তাকে আহ্লাদে উল্লাসে ডগমগিয়ে উঠতে দেখে।

মুখ ভার করে বলে, 'থাদু, কি করে মেলায় যাবি আজ? আমার শরীর ভাল না। উনি আজ একটায় আসবেন, খেয়ে দেয়ে উঠে আমায় একটু না পেলে, খোকা গোলমাল করলে—'

দত্তগিন্নী হেসে ফেলে, 'বুঝছিস তো থাদু? হপ্তায় একটা দিন দুপুরের ছুটি,

তাও আধখানা। খোকা কাঁদাকাটা করলে বড্ড রাগেন। উনি বিকেলে বোরোবার আগে তো মেলায় তোর যাওয়া হয় না।'

'অ মা!' খাদু বলে অবাক হয়ে, 'তা ক্যান যামু? বেলা না পড়লে নি কেউ মেলায় যায়!'

মেলায় যাবার নামেই যেন বদলে গেছে খাদু। দুর্ভিক্ষের বন্যায় কুটোর মত ভাসতে ভাসতে এসে ঠেকেছে এই শহরে বাবুদের বাড়ি ঝিগিরিতে। কোথায় দেশ গাঁ আপনজন, জানাচেনা অবস্থায় অভ্যাসের ধাঁচে দিন কাটানোর সুখ আর কোথায় এই বিদেশে খাপছাড়া না-বনা মানুষের ঘরে দাসীপনা, এই দুঃখে সে একেবারে মিইয়ে ছিল। আজ যেন ডাক দিয়েছে আগের জীবন, ছেলেমানুষী ফুর্তি আর উত্তেজনা জেগেছে। চুলে ভাল করে তেল মেখে স্নান করে খাদু। দত্তগিন্নীর সাবানটা একফাঁকে মুখে হাতে ঘষে নেয় একটু। টিনের ছোট তোরঙ্গে তোলা সাফ থানটি বার করে রাখে। সেমিজটা বড় ময়লা হয়েছিল, স্নানের আগেই সাবান দিয়ে সাফ করে রেখেছে।

একটা কথা ভেবে খাদু একটু দমে যায়। এই ঘটির দেশের মেলা না জানি কেমন হবে! খোকাকে কোলে নিয়ে গিন্নীমার পিছু পিছু এক্‌জিবিসনে ঘুরে এসেছে সেদিন, সাজানো গোছানো আলোয় ঝলমলে চোখ ঝলসানো কাণ্ড বটে সেটা, থ' বানিয়ে দেয় মানুষকে, কিন্তু মেলার মজা নেই একফোঁটা, প্রাণ ভরে না ঘুরে ঘুরে। ওমনি এক্‌জিবিসনকে এদেশে মেলা বলে কিনা কে জানে!

বাবু বেরিয়ে যেতে না যেতে সেমিজ কাপড় পরে খাদু বলে, 'যাই মা?'

দত্তগিন্নী মুখ ভার করে বলে, 'যাবার জন্য তরপাচ্ছিস দেখি! যা, কিন্তু তাড়াতাড়ি ফিরবি, দেরী করিসনে।'

কংক্রীটের পুলটার নিচে মেলার এ মাথায় পৌঁছে খুশিতে হাসি ফোটে খাদুর পুরু ঠোঁটের ফাঁকে মিশিঘষা কালো মজবুত দাঁতে। এ মেলা মেলাই। গরীব গেঁয়ো মেয়ে-পুরুষের ভিড়, রঙীন কাগজের ঘুণি, ফুল, বাঁশের বাঁশীর ফেরিওলা, মাটির ডুগডুগি বেহালা, পুতুল, কাঠের খেলনা, তেলেভাজার দোকান, হোগলার নিচে মাটিতেই যা কিছু হোক বিছিয়ে পসরা সাজানো—সব আছে! পুলকে কেমন করে ওঠে মনটা খাদুর। হায় গো, কেউ যদি একজন সাথী থাকত তার।

পায়ে পায়ে এগোয় খাদু এদিক ওদিক চেয়ে চেয়ে থেমে থেমে ঘুরে ঘুরে পিছু ফিরে এপাশ ওপাশ গিয়ে গিয়ে। কিনবার জন্য, যা কিছু হোক কিনবার জন্য, মনটা তার নিশপিশ করে। পিঠে সে অনুভব করে আঁচলে-বাঁধা কাঁচা একটা টাকা আর

খুচরো এগার আনার চাপ। কোমরের আঁচলের কোণেও বাঁধা আছে একটাকার চারটে নোট। জীবনে আর কখনো কোনো মেলায় খাদু এত টাকা পয়সা নিয়ে যায়নি, তাও আবার সব তার নিজের রোজগারের টাকা পয়সা। বাপভায়ের কাছে চেয়ে চিন্তে, একরকম ভিক্ষে করে কয়েক গণ্ডা পয়সা নিয়ে সে মেলায় যেত, আজ এসেছে নিজের কামানো পাঁচ টাকা এগার আনা নিয়ে! টাকা থাকার মজাটা যেন খেয়ালও করেনি খাদু এতদিন, আজ যেন তার প্রথম মনে পড়ে যে দত্তগিন্নীর কাছে তার দেড় দু'বছরের মাইনের অনেক টাকা জমা আছে, দু'এক টাকার বেশি কোনো মাসেই সে নেয়নি। সে কত টাকা হবে কে জানে! টাকার জোরে বুকের জোরে যেন বেড়ে যায় খাদুর আজ মেলায় এসে নিজের পয়সা যেমন খুশি খরচ করতে পারবে খেয়াল হওয়ায়।

সেই সঙ্গে এতদিন পরে একটা ভয় ঢোকে খাদুর মনে। এতকালের মাইনের টাকাগুলি জমা রেখেছে দত্তগিন্নির কাছে, হিসেবও জানে না সে কত টাকা হবে, দত্তগিন্নী যদি তাকে ফাঁকি দেয়, যদি একেবারে নাই দেয় টাকা? বোকার মত কাজ করেছে, খাদু ভাবে মাসে মাসে মাইনে চুকিয়ে নিয়ে নিজের কাছে টিনের তোরঙ্গে রাখেনি বলে আপসোস করে খাদু। হায় গো, টাকাগুলি যদি মারা যায় তার!

কি কিনবে ভাবতে ভাবতে সোনার একটা আংটি কিনে বসে খাদু বারো আনা দিয়ে। খাঁটি সোনার নয় কিন্তু ঠিক যেন সোনা, কি সুন্দর যে মানিয়েছে তার বাঁ হাতের সেজো আঙুলে। বিয়েতে একটা আসল সোনার আংটি পেয়েছিল খাদু, বছর না ঘুরতে সে আংটি কেড়ে নিয়েছিল করটা তার, ফিরে দেবে বলেছিল বটে কিন্তু আরও যে বছরখানেক বেঁচেছিল তার মধ্যে দেয়নি। ও মিছে কথা, বেঁচে থাকলেও দিত না, খাদু জানে। তারপর কতকাল আংটি পরার সখটা খাদু চেপে রেখেছিল, এতদিনে মিটল। কিন্তু না গো, মিটেও যেন মিটল না, প্রথম বয়সের সাধ কি আর মেটে মাঝ বয়সে, নিজে নিজের সাধ মেটালে, কেউ আদর করে কিনে না দিলে।

বজ্জাতেরা তাকায়, গায়ে গা ঘসে যায় ছলে কৌশলে, খানিক আগে থেকেই পিছু নিয়েছে ওই বাবুসাজা লোকটা। ফিনফিনে পাঞ্জাবীর নীচে গেঞ্জিটা যেমন স্পষ্ট ওর মতলবও স্পষ্ট তেমনি। খাদু ওসব গায়ে মাখে না, রাগ করে না, বিচলিত হয় না। মেলাতে এরকম হয়, কতকগুলি লোক এই করতেই আসে মেলায়, মেয়েলোকের গায়ে একটু গা ঠেকিয়ে মজা পেতে, পুরুষ হয়ে চোরের মত এইটুকু নিয়ে

বর্তে যায় কি ঘেন্না মাগো। আসল বজ্জাত ওই লোকটা যে পিছু নিয়েছে একলা মেয়েলোক দেখে, গুণ্ডা না হলে কেউ কখনো গাড়োয়ানের চেহারা নিয়ে বাবু সাজে। নিক পিছু, ঘুরুক সাথে সাথে। বোকা হাবা মেয়ে ভেবেছে খাদুকে, টের পাবে ভাব করতে এলে, এই ভিড়ের মাঝে খাদু যখন গলা ছেড়ে শুরু করবে গাল দিয়ে ওর চৌদ্দপুরুষ উদ্ধার করতে।

পড়ন্ত রোদের মত তেজ কমে কমে আসে খাদুর আনন্দ ও উত্তেজনার, নিভে যেতে থাকে উন্মাদনা। একা আর কতক্ষণ ভাল লাগে মেলা, কথা কওয়ার কেউ একজন সাথে নেই।

খিদে পায়। এতলোকের মাঝে খেতে লজ্জা করে খাদুর। ভাজা পাঁপড় কিনে আঁচলের তলে লুকিয়ে ফেলে বাঁ হাতে, ডান হাতে এক এক টুকরো ভেঙ্গে নিয়ে এমন ভাবে মুখ দিয়ে চিবোয় যে কেউ টেরও পাবে না পানসুপরি মুখে দিয়ে চিবোচ্ছে না কিছু খাচ্ছে। এমন সময় কাণ্ড ছ্যাখো কপালের, খাদু সোজাসুজি সামনে পড়ে যায় দত্তবাবুর।

তাকিয়ে দেখতে দেখতে দত্তবাবু উদাসীনের মত এগিয়ে যায় পাশ কাটিয়ে, আস্তে আস্তে থামে, ফিরে কাছে গিয়ে বলে, 'মেলা দেখতে এয়েছিস্?'

যেন মেলাতে মেলা দেখতে আসেনি খাদু, এসেছে ঘাস কাটতে। তিরিশের ওপরে বয়স হবে দত্তবাবুর, বিয়ের চার বছর পরে জন্মেছে খোকাটি, খোকার তিন-বারের জন্মদিন বলে ক'মাস আগে খাওয়া দাওয়া হল বাড়িতে। টুকটুকে ফর্সা রঙের না-মোটা না-রোগা সুন্দর চেহারা দত্তবাবুর, মুখখানা ফ্যাকাসে, চুপসানো। দেখে এমন মায়া হয় খাদুর। গিন্নীমা শুষে শুষে শেষ করে দিয়েছে বাবুকে, টাকার জন্য আপিসে খাটিয়ে আর বাড়িতে নিজের রাক্ষুসী হিড়িম্বার খিদে মিটিয়ে। আড়ি পেতে সব শুনেছে সব জেনেছে খাদু। বৌ-বর খেলো দেলো শুতে গেল মিলল মিশল ঘুমালো, এই তো নিয়ম জানে খাদু, গিন্নীমা যেন মাগী মাকড়সার মত তাতে খুশি নয়, রাত বারোটায় শ্রান্তিতে ক্লান্তিতে অবসাদে মর মর বরটাকে যে করে হোক জাগিয়ে তুলে খাবেই খাবে, বেশি যদি নেতিয়ে পড়ে তো ঝাঁঝিয়ে ঝাঁঝিয়ে বলবে, মেয়ে বন্ধু তো গাদা গাদা, কার সাথে কারবার করে এলে আজ যে বিয়ে করা বৌকে এত অবহেলা?

আড়ি পেতে বাবুর কাতরতা দেখতে দেখতে যেন একশো বিছে কামড়েছে খাদুকে, চীৎকার করে বলতে সাধ গেছে, লাথি মেরে রাক্ষুসীকে বার করে দিয়ে ঘুমো না, কেমন ধারা পুরুষ তুই!

'এই ক' আনা পয়সা নে, কিছু কিনিস,' দত্তবাবু বলে খানিকটা কাচুমাচু ভাবে, 'আর শোন খাদু, বাড়িতে যেন বলিস না আমায় মেলায় দেখেছিস।'

পয়সা পেয়ে খাদু মুচকে হেসে মাথা নাড়ে। দত্তবাবু এগিয়ে গেলে পিছু থেকে জিভের ডগাটুকু বার করে তাকে অবজ্ঞার ভেংচি কাটে। এমনও পুরুষ হয়, বৌয়ের ভয়ে মনখুশিতে মেলায় আসতে ডরায়!

মেলার মাঝখানে জমজমাট অংশে আটকে যায় খাদু, সন্ধ্যা ঘনিয়ে আসে এই-খানেই। মোড়ের মাথায় মন্দিরের বদলে একটা চেপ্টা ঘরের মধ্যে সিঁদুরলেপা দাঁত-খিঁচানো ভীষণাকৃতি দানবরূপী প্রকাণ্ড দেবতা, খাদু ভক্তি ভরে প্রণাম করে। দাঁড়িয়ে দাঁড়িয়ে খানিকক্ষণ পুতুল নাচ দ্যাখে, রামায়ণ মহাভারতের রাজা রাণীদের চেয়ে দেখে তার মজা লাগে শণের দাড়িওলা মুনিগুলো আর হনুমানকে। নুলো খঞ্জ অন্ধ ভিখারীদের দিকে না তাকিয়ে সে দু'টি পয়সা দেয় যোয়ান মর্দ ভিখারিকে, কেঁদে কেঁদে ভগবান ভাল করবেন বলার বদলে সে হেড়ে গলায় সবাইকে শাসিয়ে ভিক্ষা চাইছে, তাকে না দিলে তুমি মরবে, তোমার সর্বনাশ হবে। অনেক কিছু কেনার এত সাধ নিয়েও ওই আংটি আর একটি আর্শি ছাড়া আর কিছুই কেনা হয়নি খাদুর, কিছু কিনতে গেলেই মনে হয়েছে, কার জন্য কিনবে, তার কে আছে, কি কাজে লাগবে তার জিনিসটা তার ঘর নেই, সংসার নেই, সাজাগোজা নেই, আরামবিরাম নেই। কি করতে সে মেলায় এলো, কি সুখটা তার হল মেলায় এসে। আপন মনে এমনভাবে ঘুরে বেড়াতে কি ভাল লাগে মেলায়। এত লোকের হাসি আনন্দ উৎসবের মধ্যে থেকে খোঁচা দিয়ে দিয়ে মনটাতে ব্যস্ততা এনে শুধু খাঁ খাঁ করানো।

মেয়েছেলেরাও উঠেছে নাগরদোলায়, দু'জন চারজনে একসঙ্গে, নয়তো পুরুষ সাথীর সঙ্গে, লজ্জা সরম ভুলে আওয়াজ ছাড়ছে অদ্ভুত, দিশেহারা হয়ে আঁকড়ে ধরেছে সাথীকে, খিলখিলিয়ে হাসছে যেন ভূতেপাওয়ার হাসি। একসঙ্গে ওই ভয় আর ফূর্তি, ওপরে উঠে নিচে নেমে দোল খাওয়ার ওই বিষম মজা আর তীব্র সুখের শিহরণ যে কেমন খাদু কি আর জানে না। সাথী কেউ থাকলে সেও একটু নাগরদোলায় চাপত, অনেকদিন পরে আবার একটু চেখে দেখত কেমন লাগে নিজের ভেতরে ওই শিরশির করা।

'কি ভাব?'

মাঝখানে কোথায় সরে গিয়েছিল, আবার পিছু নিয়েছিল লোকটা পুতুল নাচ

দেখবার সময়, এখন পাশে এসে দাঁড়িয়ে কথা কয়েছে। ঝেঁঝে উঠত খাদু সন্দেহ নেই ; ফোঁস করে উঠে এক নিমিষে টের পাইয়ে দিত বাড়াবাড়ি করতে গেলেই বিষ দাঁতে সে ছোবল দেবে। কিন্তু কথা হল কি, লোকটার কথায় তার দেশী টান। দেশ গাঁয়ের চেনাজানা কেউ যেন ছদ্মবেশে তাঁকে এতক্ষণ ঠকিয়ে এবার নিজেকে জানান দিল কথা কয়ে। তাই শুধু মুখটা গোমড়া করে বলতে হয় খাদুকে, 'কি ভাবুম ?'

'দেইখাই চিনছি দেশের মানুষ তুমি।'

'চিনছ তো চিনছ।'

পাতলা পাঞ্জাবীর নিচে শুধু গেঞ্জী নয়, গেঞ্জী আঁটা চওড়া মোটা শক্ত বুক আর কাঁধ আছে, ঘনকালো কিছু লোম দেখা যায় গেঞ্জির ওপরে। জবরদস্ত গর্দান লোকটার। মুখের চামড়া ক্ষেতমজুরের মত পুরু আর কর্কশ। দু'এক নজরে দেখে খাদু আবার ভাবে আপসোসের সঙ্গে, চাষাভুষোর এমনধারা বেমানান বাবু সাজা কেন ?

'দোলায় চাপবা ?'

'না।'

'ডর নাই, আমারে কোনো ডর নাই তোমার।' লোকটা বলে হঠাৎ আবেগের সঙ্গে, পূবের আকাশের যেখানে আড়াল থেকেই পূর্ণিমার চাঁদ ফ্যাকাসে করে রেখেছে সন্ধ্যাকে সেই দিকে মুখ তুলে চেয়ে থেকে ধীরে ধীরে একটা বিড়ি ধরায়। সিগারেটের প্যাকেটটা বার করেও আবার পকেটে রেখে বিড়িটা বার করে।

'তোমারে ভাবছিলাম বাবুগো মাইয়া বুঝি, কথা কইবার চাইয়া ডরাইছি। তবু মনডা কইলো কি, না, বাবুগো ঘরের মাইয়ালোক সাহস পাইবো কই যে একা আসবো মেলায় ? কথা কমু ভাবি, ডরাই। আবে অখনে কইলাম। ডর নাই, আমারে ডর নাই।'

'ডরে তো মরি।' লোকটার কথা শুনে বিষম খটকা লাগে খাদুর মনে। সেও কি তবে বেমানান সাজ করেছে লোকটার মত খাপছাড়া আর হাস্যকর, চাষাভুষো ঘরের মেয়ে হয়ে বাবুর বাঁড়ীর বেশ ধরে ? ছোট একটা তাঁবুতে পরীর নাচ আর ম্যাজিক দ্যাখাচ্ছে। নাচের নমুনা ধরা হয়েছে সবার সামনে। রোগা-ক্যাংটা কালো কুৎসিৎ তিনটি মেয়ে মুখ গলা হাতে পুরু করে রঙ লেপে পায়ে ঘুঙুর বেঁধে তাঁবুর সামনে ছোট বাঁশের মঞ্চে ভঙ্গি করছে নাচের, গলা ছেড়ে পাঁচ মেশালি সুরে গান ধরেছে ভাঙ্গা হারমোনিয়ামের সঙ্গে,—একজন ওদের মধ্যে হিজড়ে।

মাঝে মাঝে তাঁবুর সামনের পর্দা সরিয়ে দেখানো হচ্ছে যে শুধু এরা নয় আরও অপ্সরা আছেন ভেতরে, দু'আনা চার আনায় ওই পরীদের মজাদার নাচ দেখার সুযোগ ছেড়ো না, তার সঙ্গে ম্যাজিক, ভাঁড়ামি! চলা আও, চলা আও—দো দো আনা, চার চার আনা।

'আমার পয়সা আমি দিমু কইলাম।' গায়ে-পড়া ঝগড়ার সুরে খাদু বলে দু'আনা পয়সা বাড়িয়ে দিয়ে। নাচ দেখতে ভেতরে যাবার তাদের মধ্যে কথাও হয়নি তখন পর্যন্ত, তার হয়ে লোকটির টিকিটের পয়সা দেবার কথা দূরে থাক।

'দিও, তুমিই পয়সা দিও।' লোকটি বলে আমোদ পেয়ে, 'কিন্তু অ্যানে কি দেখবা? খালি ফাঁকিবাজী, ঠকাইয়া পয়সা নেওনের ফিকির। দেখবা যদি, চীনাগো সার্কাস দেখি গা চল। খাসা দেখায়, পয়সা দিয়া খুসি হইবা।'

'দেখি না কি আছে।'

সব দেখবে খাদু এবার, ভালমন্দ যা কিছু দেখার আছে, এত মানুষ ঠকছে সাধ করে সেও নয় ঠকবে, বিশ্বাসী সাথী যখন পেয়েছে একজন। বিশ্বাস রাখবে কিনা শেষ পর্যন্ত ভগবান জানে, কি বিপদ আজ তার অদেষ্টে আছে তাও জানে ওই পোড়ার-মুখো ভগবান, তবে মেলায় কোনোরকম নষ্টামি গুণ্ডামি যে করবে না লোকটা এটুকু খাদু জানে। বুঝদার বিশ্বাসী সাথীর মতই সে সাথে থাকবে, মনখোলা আলাপী কথায় হাসি তামাসায় খুসি থাকবে দু'জনেই, ভাল লাগবে মেলা দেখা। মতলব যা আছে তা মনেই থাকবে ওর চাপা পড়া।

ঘেন্না জন্মে যায় সস্তা নাচ, বাজে ম্যাজিক, বগলে লাঠি খুঁচিয়ে কাতু-কুতু দেওয়ার মত ভাঁড়ামি দেখে। তবু শেষ পর্যন্ত থাকে খাদু, উপভোগও করে। এও মেলারই অঙ্গ। জেনে শুনে কত বাজে জিনিস কেনে পয়সা দিয়ে, অন্য সময় যেভাবে পয়সা নষ্ট করারকথা ভাবলেও গা জ্বালা করত, নইলে আর মেলার উন্মাদনা কিসের। নিজের ভিতর উথলাচ্ছে আনন্দ আর উত্তেজনা, তাই দিয়ে ফাঁকিকেও সার্থকতা দেওয়া যায়। মেলায় না হলে একটা পয়সা দিয়েও কি কেউ দেখতে চাইত এসব।

বয়সের পাকামি আছে, সে যাবার নয়, তবে ছেলেবয়সের আবেগপুলকের বন্যাও থৈ থৈ করছে মনে। ফাঁকি যাচাই করতে করতেও উৎসুক লোভী মন নিয়ে খুসি হয়েই খাদু ভাখে হিমালয় পারের অজগর সাপ, এক ছেলের দুই মাথা, জন্ম থেকে জোড়া লাগা দুই মেয়ে।

অচেনা মানুষের সঙ্গে কথা কয় খাদু, ছেলে কাঁখে বৌটির সঙ্গে, কুলো আর পাখা হাতে বিধবাটির সঙ্গে একপাল বৌ ছেলে নাতিনাতনী নিয়ে বেসামাল সধবা গিন্নীটির সঙ্গে। দেখা হয় চেনা মানুষের সঙ্গে। সুবলের মা পাড়ার তিন বাড়িতে ঠিকে কাজ করে। চুপি চুপি শুধোয় সুবলের মা, 'সাথে কে?'

'ত্যাশের মানুষ, কুটুম।' খাদু বলে নির্ভয় নিশ্চিন্তভাবে।

চাঁদ উঠেছে আকাশে, নিচে অসংখ্য আলো জ্বলছে মেলার। একজিবিসনের চোখ ঝলসানো বাড়াবাড়ি আলো নয়, কাছে তেল মোম গ্যাসের শিখা, কোনোটা কাঁচের মধ্যে কোনোটা খোলা, তফাতে জ্যোৎস্নারাতের তারার মত।

'আরও দেখবা?'

'দেখুম না; চীনা সার্কাস? তুমিই তো কইলা'

চীনা সার্কাসের তাঁবুটা অনেক বড়। চার আনা টিকিটের দাম। লোক টানবার জন্য সামনে খেলার নমুনা দেখানো হচ্ছে এখানেও, ভিন্ন রকম নমুনা। মেয়ে আছে তিনটি, দু'জন হলদে রঙের চীনা, একজন কালো রঙের বাঙালী। কালো হলেও ছিরি ছাঁদ আছে মেয়েটির, রঙ মেখে ভূতও সাজেনি, সস্তা ঢংএর ভঙ্গিও নেই। চীনা মেয়ে দুটিকে বড় ছোট বোন মনে হয় খাদুর। পিছু বেঁকে পায়ের গোড়ালি ছুঁয়ে, হাতের ভরে শূন্যে পা তুলে দাঁড়িয়ে, ছোট লোহার চাকার ভেতর দিয়ে কৌশলে গলে গিয়ে ওরা খেলার নমুনা দেখাচ্ছে! আটো সাঁটো যোয়ান বয়সী চীনাটি দু'হাতের দু'টি ছড়ির ডগায় বসানো প্লেট দুটিকে বন বন করে ঘোরাচ্ছে। আরেকজন, তাকে ওর ভাই মনে হয় খাদুর, পাঁচ ছটা লোহার শিকের আস্ত চাকা নিয়ে চাকার সঙ্গে চাকা আটকে আবার খুলে ফেলছে, কি করে কে জানে! ভেতর গিয়ে খেলা দেখে মুগ্ধ হয়ে যায় খাদু৲ পাঁচ ছ'বছরের একটা ছেলে, সে দৌড়ে এসে লাফ দিয়ে মাটি না ছুঁয়ে শূন্যে পাক খেয়ে পায়ে ভর দিয়ে দাঁড়াচ্ছে, বড় একজনের মাথায় হাতের ভর দিয়ে শূন্যে পা তুলে দিচ্ছে, এসব দেখে রোমাঞ্চ হয় খাদুর। টেবিলে কাঠের গোলায় বসানো তক্তার দু'পাশে পা দিয়ে দাঁড়িয়ে তক্তা গড়িয়ে গড়িয়ে একটি মেয়ের দোল খাওয়া দেখে সে অবাক হয়ে চেয়ে থাকে, মেজো চীনা মেয়েটিকে শূন্যে ডিগবাজি খেয়ে টেবিল ডিঙোতে দেখে, আগুনের চাকার মাঝখান দিয়ে গলে যেতে দেখে সে অভিভূত হয়ে যায়, ভাবে, কত কাল ধরে কি ধৈর্যের সঙ্গে তপস্যা করে না জানি এসব কসরৎ আর কায়দা ওরা আয়ত্ত করেছে।

খাদু সব চেয়ে অভিভূত হয় ভেবে যে এক সংসারের বাপ ছেলে মেয়ে পুরুষ সবাই মিলে এমন চমৎকার সার্কাস দেখাচ্ছে। ভেতরে ঢুকে দলের সবাইকে দেখার পর এতে আর তার সন্দেহের লেশটুকু নেই। চেহারার মিল নয় নাই ধরতে পারল সে ওদের, বয়স কখনো সবার খাপ খায় এমন ভাবে এক পরিবারের না হলে—বুড়ো একজন বাপ, মাঝবয়সী, যোয়ান, কিশোর আর ছেলেবয়সী এই চার ছেলে, তিন চার বছর বয়সের ফারাকের দুটি যোয়ান আর ন'দশ বছরের একটি, এই তিন মেয়ে। মা বুঝি নেই ওদের। বৌ মরেছে বুড়ো বেচারার। আহা।

যোয়ান মেয়ে দু'টির দু'জনেই মেয়ে না একজন ছেলের বৌ একজন মেয়ে কিম্বা দু'জনেরই ছেলের বৌ, এই একটু খটকা থাকে খাদুর। সিঁদুরও দেয় না যে আন্দাজ করে নেবে। কালো মেয়েটা এদের সঙ্গে কেন, সেও আরেক ধাঁধা খাদুর।

'আমাগো মাইয়াটা কি করে চীনাগো লগে?' সে শুধোয় সঙ্গীকে।

'ভাড়া করছে।'

এরা নাকি সাধারণত অল্প বয়সে চুরি করা অথবা অনাথা মেয়ে, সংসারে যাদের দেখবার শুনবার কেউ নেই। বড় হলে কাউকে দিয়ে করানো হয় দেহের ব্যবসা, কেউ শেখে চুরি চামারির কায়দা, কেউ শেখে কসরৎ। এ মেয়েটা হয় তো ভাড়াও খাটছে, নতুন খেলাও শিখছে চীনাদের কাছে, পরে আরও দাম বাড়বে। অবাক হয়ে শোনে খাদু। বিরাট এ জগৎ সংসার, অদ্ভুত কাণ্ড কারখানার সীমা নেই তাতে। কোথাকার এই বিদেশী পরিবার সার্কাস দেখিয়ে পয়সা রোজগার করছে, কোথায় কার ঘরে জন্মে আজ ওদের সঙ্গে খেলা দেখাচ্ছে এই কালো মেয়েটা। এক দুর্বোধ্য বিস্ময়কর অনুভূতিতে বুকটা তার কেমন করে, ঘুরিয়ে ফিরিয়ে সে ভাবে, মানুষ কি যে করে সংসারে আর কি যে করে না!

নাগরদোলার বুক-শিরশির-করা সুখটা তিনচার পাকের বেশি সয় না খাদুর, কাতর হয়ে বলে, 'নামুম। থামান যায় না?'

'যায় না?'

জোরে হাঁক দিয়ে নাগরদোলা থামাতে বলে লোকটি, যেন হুকুম দেয়' আর এমন আশ্চর্য, তার হুকুমে প্রায় সঙ্গে সঙ্গে থামতে আরম্ভ করে দোলা।

পাশ থেকে উঠে লোকটি আগে নামতে গেলে খাদুর খেয়াল হয়, লজ্জাসরম ভুলে দু'হাতে কিভাবে ওকে সে আঁকড়ে ধরেছে।

'ডর করে নাকি?'

'না।' খাদু জোর দিয়ে বলে, 'গা গুলায়।'

মেলায় মানুষ কমতে শুরু করেছে। বিকালে মানুষের জোয়ার এসেছিল, তাতে ধরেছে ভাঁটার টান। মেলা আর ভাল লাগে না, শ্রান্তি বোধ করে খাদু। মেলায় ছড়ানো নিজেকে এবার গুটিয়ে নিয়ে বিশ্রাম করতে ইচ্ছা হয়। ফিরে গেলে ঘ্যান ঘ্যান করবে দত্তগিন্নী, কৈফিয়ৎ চাইবে ঘুরিয়ে ফিরিয়ে। তারপর দত্তবাবুর বুড়ি মায়ের ঘুপচি ঘরটির মেঝেতে বিছানা বিছিয়ে শোয়া। সারারাত বুড়ি কাশবে, বার বার উঠবে। ভাবলেও মনটা বিষণ্ণ হয়ে যায় খাদুর।

কিন্তু বাড়ি সে যে যাবে, বিশ্রাম সে যে করবে, সে তো এতক্ষণের সাথীটি রেহাই দিলে তবেই? এবার সময় হল ওর মতলব হাসিলের। বেশ ভাল করেই জড়িয়ে জড়িয়ে ফাঁদে ফেলেছে তাকে। এতক্ষণ ভুলিয়ে ভালিয়ে বাগিয়েছে, এবার কোন ভয়ংকর স্থানে নিয়ে যাবে কে জানে, যা খুশি করবে তাকে নিয়ে, হয়তো ছেড়ে দেবে দলের খুনে গুণ্ডাদের হাতে, হয়তো শেষরাতে গলাটা কেটে ফাঁক করে ভাসিয়ে দেবে খালে। বুকটা টিপ টিপ করে খাদুর। কেমন যেন চুপচাপ হয়ে গেছে লোকটা কিছুক্ষণ থেকে, বার বার চোখ বুলোচ্ছে তার পা থেকে মাথা অবধি। গায়ে কাঁটা দেয় খাদুর।

'যাইগা অখন রাইত হইছে।' সে বলে ভয়ে ভয়ে।

'যাইবা? রাইত হয় নাই বেশি।' ক্ষুব্ধ চিন্তিতভাবে লোকটা খাদুর নতুন ভাবসাব লক্ষ্য করে, 'চল যাই, দিয়া আসি তোমারে। কলাপাড়া নন্দ লেন কইল না?'

'আমি যাইতে পারুম।' ক্ষীণস্বরে খাদু বলে।

'পারবা না ক্যান? বাড়িটা চিনা আসুম, বুঝলা না?'

বোঝে না? সব বোঝে খাদু। চলুক সাথে, বড় রাস্তা ধরে সে যাবে, রাস্তায় এখন গাড়ি ঘোড়া লোকজনের ভিড়। পাড়ায় গিয়ে নির্জন গলিতে ঢুকবে, কিন্তু পাড়ার মধ্যে তার ভয়টা কি, লোকজন জেগেই আছে সব বাড়িতে এখন।

'কি কিনা দিমু কও।'

'তিন্যাটি না।'

'তোমার খালি না আর না।' লোকটা বলে বেজার হয়ে।

কংক্রীটের পুলের গোড়ায় বড় রাস্তার পাড়ে লোকটা রিক্সা ডেকে বসে একটা খাদুকে চমকে আর ভড়কে দিয়ে।

'না না, রিক্সা লাগবো না।'

'লাগবো।' ধমকে দিয়ে বলে এবার লোকটা, 'সব কথায় না না কর ক্যান? উইঠা বস রিক্সায়, কওতো হাইটা যামু নে আমি লগে।'

খাদু কিছু বলে না, কি আর বলবে। লোকটা তার পাশে উঠে বসে। আংটিপরা হাতে একবার হাত বুলিয়ে দেয় ধমক দেবার দোষ কাটিয়ে সান্ত্বনা দিতে। ঘেমে জল হয়ে গেছে খাদুর গা তখন, হাত পা যেন অবশ হয়ে এসেছে।

রিক্সা চলে ঘণ্টা বাজিয়ে, চলতে চলতে লোকটা হঠাৎ বলে রিক্সাওয়ালাকে, 'ডাইনে যাও।'

'না না, বড় রাস্তায় চলুক।'

'এইটা রাস্তা না?'

রিক্সা ঢোকে ডাইনের রাস্তায়। এটা সোজা পথ কলাপাড়া যাবার খাদু জানে, কিন্তু বড় রাস্তা ছেড়ে রিক্সা যখন ঢুকেছে এই গলিতে তখনি খাদু জেনেছে কলাপাড়ায় নন্দ লেনে দত্তবাড়িতে আর সে পৌছবে কিনা সন্দেহ। দু'পাশে ঘিঞ্জি বস্তি, টিন আর খোলার চালে জ্যোৎস্না, সরু সরু গলিতে অন্ধকার। ওর মধ্যে কোথায় যেন জোরালো হল্লা চলেছে, মেয়েমানুষ গানও গাচ্ছে হারমোনিয়ামের সঙ্গে! এর মধ্যে নিয়ে যাবে কি লোকটা তাকে? এ অঞ্চল পেরিয়ে রিক্সা রাস্তায় বাঁক ঘুরলে খাদু একটু স্বস্তি পায়। এ অঞ্চলটা শান্ত, দু'পাশে কাঁচা পাকা বাড়িতে গেরস্থ, আধা-গেরস্তের বাস।

কিন্তু খানিক এগিয়েই লোকটা থামতে বলে রিক্সাওয়ালাকে। ঘনিষ্ঠ সুরে বলে, 'আমার ঘরখান চিনাইয়া দেই তোমারে, কি কও?'

পুরানো একটা পাকা গ্যারেজ ঘর, দরজা এখন তালা বন্ধ। এখানে সে থাকে, রাঁধে বাড়ে খায়, ঘুমোয়। পাশে গায়ে গায়ে লাগানো টিনের চাল ও টিনের বেড়ার একটা ঘর, সামনে দোকানের মত মস্ত দু'পাট কপাট, ওপরে নিচে দুটো তালা সাঁটা। ওপরে একটা তেরাবাঁকা সাইনবোর্ড, দু'পাশে সাইকেলের দুটো পুরানো টায়ার ঝুলছে। এটা তার সাইকেল মেরামতি দোকান—দামোদর সাইকেল ওয়ার্কস!

'নাম কই নাই তোমারে? আমার নাম দামোদর।'

রিক্‌সার যোয়াল নামিয়ে রিক্‌সাওয়ালা দাঁড়িয়ে আছে তাদের নামবার অপেক্ষায়। শক্ত করে পাশটা চেপে ধরে ঝোঁক ঠেকিয়ে খাদু কাঠ হয়ে বসে থাকে।

'নামবা না?'

'না। তুমি নাম।'

চাঁদের আলোয় পথের আলোয় বেশ দেখা যায় মুখে যেন তপ্ত রাগের ছ্যাকা লেগেছে দামোদরের। একহাতে সে খাদুর আংটিপরা হাতের কব্জি চেপে ধরে, এত জোরে ধরে যেন খেয়াল নেই ওটা মেয়েছেলের নরম হাত, হাড় ভেঙ্গে যেতে পারে মট করে, আরেক হাতে সে মুটো করে ধরে খাদুর বুকের কাপড় সেমিজ।

'মার। আমারে মাইরা ফেলাও।' খাদু কেঁদে ফেলে হুস করে, জোরে নয়, চেপেচুপে, ক'হাত দূরে রিক্‌সাওয়ালাও টের পায় কি না পায়! আগে থেকে সে যেন তৈরী হয়েই ছিল এমনিভাবে কাঁদবার জন্য।

দামোদর ভড়কে গিয়ে বুকের কাপড় হাতের কব্জি ছেড়ে দেয় তৎক্ষণাৎ। থ' বনে গিয়ে গুম হয়ে থাকে কয়েক লহমা। তারপর রিক্‌সাওয়ালাকে চলতে বলে কলাপাড়ার দিকে।

রিক্‌সাওয়ালা চলতে আরম্ভ করলে খাদুকে বলে, 'ব্যারাম স্যারাম নি আছে মাথার?'

সে রাস্তা থেকে বড় রাস্তায় পড়ে রিক্‌সা, আবার ইঁটের রাস্তায় বাঁক নেয় শহরতলীর শান্ত নিঝুম উঠতি ভদ্রপাড়ার এলাকায়। মাঠ, পুকুর বাগানের ফাঁকে ফাঁকে ছড়ানো নতুন বাড়ি, ছোট সীমায় ঠাসা গরীবের পুরনো বস্তি। শরীর জুড়ানো হাওয়া বইছে অবাধে, শোনা যাচ্ছে ঝিঁঝিঁর ডাক, কোনো বাড়ির ছাদ থেকে ভেসে-আসা বাঁশীর বাবুয়ানি মিহি সুর। আকাশে মুখ তুলে চাঁদ দেখতে হয় না, চারিদিকে চাঁদেরই আলো চোখের সামনে ছড়ানো।

নন্দ লেনের মোড়ে ঘন তেঁতুল গাছের ছায়া। খাদু দাঁড়াতে বলে রিক্‌সাওয়ালাকে। 'তোমার লগে দেখলে বাড়ির লোক কি কইবো? আমি নামি।'

'নাম।'

খাদু রিক্‌সায় বসে থেকেই হাত বাড়িয়ে দত্তবাবুর বাড়ির হদিস তাকে বাৎলে দেয়, বলে, 'ডাইনা দিকে তিনখান বাড়ির পরের বাড়িখান, দোতালা বাড়ি। দেইখাই চিনবা।'

'বাড়ি চিনতে হাঙ্গামা কি।' দামোদর বলে উদাস গলায়, 'নন্দ লেনে

দত্তবাবুর বাড়ি খুঁইজা নিতে পারতাম না ?'

ফুরফুরে হাওয়ায় তেঁতুলগাছের ছায়া ঘেঁষে জ্যোৎস্নায় দাঁড়িয়ে খাদু যেন চোখের সামনে দেখতে পায় দত্তবাড়ির অন্তঃপুর, খোকার কান্নায় স্বামীর পাশে শুতে দেরী হচ্ছে বলে রেগে গজর গজর করে শাপছে তাকে, মাছের মত মরা চোখে চেয়ে দেখছে ঘুমকাতুরে গাল-চুপসানো দত্তবাবু, নিচের ঘরে চৌকীতে কাঁথার বিছানায় বসে দত্তবাবুর বুড়ি মা কেশে চলেছে খক খক করে আর মেজেতে শুয়ে খাদু ঝি এপাশ ওপাশ করছে অজানা কষ্টে। আজ রাতে কব্জিটা টন টন করবে।

'হাতটা মচরাইয়া দিছ একেবারে, ব্যথা জানায়।' আহত কাব্জ তুলে ধরে খাদু তাতে অন্য হাতের তালু ঘসে আস্তে আস্তে।

'যাইট, সোনা যাইট।' দামোদর বলে ব্যঙ্গ করে, 'কবিরাজী ত্যাল আইনা লাগাইও, মাথায়ও মাইখো ঘইষা ঘইষা।'

লোক আসতে দেখে খাদু তেঁতুলগাছের ছায়ায় পিছিয়ে যায়। রিক্সা আর গাছের ছায়ায় তার আবছা মূর্তির দিকে চাইতে চাইতে মানুষটা চলে গেলে এগিয়ে আসে। রিক্সাওয়ালা তখন যোয়াল তুলে ধরেছে রিক্সার।

'আসি গো ঠাইরান।' বলে খাদুর কাছে বিদায় নিয়ে দামোদর রিক্সাওলাকে বলে, 'যাও জোরসে চলো। বখশিস দিমু।'

খাদু বলে, 'শোন, শুনছ ? একটা কথা ভাবতেছিলাম।'

রিক্সা থেকে ঝুঁকে মুখ বাড়িয়ে দেয় দামোদর।

খাদু বলে, 'তুমি তো বাড়ি চিনা গেলা আমার। কই দিয়া ঘুরাইয়া ফিরাইয়া আনলা আমারে, তোমার ঘর চিনা নিতে পারুম কিনা ভাবি।'

'কি করবা তবে ?' দামোদর জিজ্ঞেস করে ভয়ে উৎকণ্ঠায় গলা কাঁপিয়ে।

'গিয়া দেইখা চিনা আসুম ?' খাদু বলে প্রায় অস্ফুট স্বরে। দামোদর স্পষ্ট শুনতে পায় প্রত্যেকটি কথা। রাসপূর্ণিমার বিনিদ্র রাত্রি হলেও সেখানে তাদের আশে পাশে আর তো কোন শব্দ ছিল না।

# মাসি পিসি

শেষবেলায় খালে এখন পুরো ভাঁটা। জল নেমে গিয়ে কাদা আর ভাঙ্গা ইট-পাটকেল ও ওজনে ভারি আবর্জনা বেরিয়ে পড়েছে। কংক্রীটের পুলের কাছে খালের ধারে লাগানো সালতি থেকে খড় তোলা হচ্ছে পাড়ে। পাশাপাশি জোড়া লাগানো দুটো বড় সালতি বোঝাই আঁটি-বাঁধা খড় তিনজনের মাথায় চড়ে গিয়ে জমা হচ্ছে ওপরের মস্ত গাদায়। ওঠানামার পথে ওরা খড় ফেলে নিয়েছে কাদায়। সালতি থেকে ওদের মাথায় খড় তুলে দিচ্ছে দু'জন। একজনের বয়স হয়েছে, আধপাকা চুল, রোগা শরীর। অন্যজন মাঝবয়সী, বেঁটে, ষোয়ান, মাথায় ঠাসা কদমছাঁটা রুক্ষ চুল।

পুলের তলা দিয়ে ভাঁটার টান ঠেলে এগিয়ে এল সরু লম্বা আরেকটা সালতি, দু'হাত চওড়া হয় কি না হয়। দু'মাথায় দাঁড়িয়ে দু'জন প্রৌঢ়া বিধবা লগি ঠেলছে, ময়লা মোটা থানের আঁচল দু'জনেরি কোমরে বাঁধা। মাঝখানে গুটিসুটি হয়ে বসে আছে অল্পবয়সী একটি বৌ। গায়ে জামা আছে; নক্সা পাড়ের সস্তা শাদা শাড়ি। আঁটোসাটো থমথমে গড়ন, গোলগাল মুখ।

মাসিপিসি ফিরছে কৈলেশ, বুড়ো লোকটি বলল।

কৈলাশ বাহকের মাথায় খড় চাপাতে ব্যস্ত ছিল। চটপট শেষ আঁটিটা চাপিয়ে দিয়ে সে যখন ফিরল, মাসিপিসির সালতি ক'হাতের মধ্যে এসে গেছে।

ও মাসি, ওগো পিসি, রাখো রাখো। খপর আছে শুনে যাও।

সামনের দিকে লগি পুঁতে মাসিপিসি সালতির গতি ঠেকায়। আহ্লাদী সিঁথির সিঁদুর পর্যন্ত ঘোমটাটা টেনে দেয়। সামনে থেকে মাসি বলে বিরক্তির সঙ্গে, বেলা আর নেই কৈলেশ। পিছন থেকে পিসি বলে, অনেকটা পথ যেতে হবে কৈলেশ।

মাসিপিসির গলা ঝরঝরে, আওয়াজ একটু মোটা, একটু ঝংকার আছে। কৈলাশের খপরটা গোপন, দু'জনে লম্বা লম্বা সালতির দু'মাথায় থাকলে সম্ভব নয় চুপে চুপে। মাসি বড় সালতির খড় ঠেকানো বাঁশটা চেপে ধরে থাকে, পিসি লগি হাতে নিয়েই পিছন থেকে এগিয়ে আসে সামনের দিকে। আহ্লাদী যেখানে ছিল সেখানে বসেই কান পেতে রাখে। কথাবার্তা সে সব শুনতে পায় সহজেই। কারণ, সে যাতে শুনতে পায় এমনি করেই বলে কৈলাশ।

বলি মাসি, তোমাকেও বলি পিসি, কৈলাশ শুরু করে, মেয়াকে একদম শ্বশুরঘর পাঠাবে না মনে করেছ যদি, সে কেমন ধারা কথা হয়? এত বড় সোমত্ত মেয়া, তোমরা দুটি মেয়েলোক বাদে ঘরে একটা পুরুষ মানুষ নেই, বিপদ-আপদ ঘটে যদি তো—

মাসি বলে, খুন্‌সুটি রাখো দিকি কৈলেশ তোমার, মোদ্দা কথাটা কি তাই কও, বললে না যে খপর আছে কি?

পিসি বলে, খপরটা কি তাই কও। বেলা বেশী নেই কৈলেশ।

মাসিপিসির সাথে পারা যাবে না জানে কৈলাশ। অগত্যা ফেনিয়ে রসিয়ে বলবার বদলে সে সোজা কথায় আসে, জগুর সাথে দেখা হল কাল। খড় তুলে দিতে সাঁঝ হয়ে গেল, তা দোকানে এট্‌টু—মানে আর কি চা খেতে গেছি, চায়ের দোকানে, জগুর সাথে দেখা।

মাসি বলে, চায়ের দোকানে না কিসের দোকান তা বুঝিছি কৈলেশ, তা কথাটা কি?

পিসি বলে, শুঁড়িখানায় পড়ে থাকে বারোমাস সেথা ছাড়া আর ওকে কোথা দেখবে। হাতে দুটো পয়সা এলে তোমারও স্বভাব বিগড়ে যায় কৈলেশ। তা, কি বললে জগু?

কৈলাশ ফাঁপড়ে পড়ে আড় চোখে চায় আহ্লাদীর দিকে, হঠাৎ বেমক্কা জোরের সঙ্গে প্রতিবাদ করে যে তা নয়, পুলের কাছেই চায়ের দোকান, মাসিপিসি গিয়ে জিজ্ঞাসা করুক না সেখানে। তারপরেই জোর হারিয়ে বলে, মাল খাওয়া একরকম ছেড়ে দিয়েছি জগু। লোকটা কেমন বদলে গেছে মাসি, সত্যি কথা পিসি, জগু আর সে জগু নেই। বৌকে নিতে চায় এখন। তোমরা নাকি পণ করেছ মেয়া পাঠাবে না, তাতেই চটে আছে। সম্মান তো আছে একটা মানুষের, কবার নিতে এলো তা মেয়া দিলে না, তাইতে

নিতে আসে না আর। আমি বলি কি, নিজেরা যেচে এবার পাঠিয়ে দেও মেয়াকে।

মাসি বলে, পেটে শুকিয়ে লাথি ঝাঁটা খেতে? কলকেপোড়া ছ্যাঁকা খেতে? খুঁটির সাথে দড়ি বাঁধা হয়ে থাকতে দিন ভোর রাত ভোর?

পিসি বলে, লাথির চোটে ফের গভ্ভোপাত হতে? না মরতে?

গভ্ভোপাত? কৈলাশ বলে আশ্চর্য হয়ে, ফের গভ্ভোপাত? সত্যি নাকি মাসি? এ যে প্যাঁচালো ব্যাপার হল পিসি?

মাসি বলে, কিসের প্যাঁচালো ব্যাপার কৈলেশ? মুয়ে নুড়ো জ্বালব তোমার ফের যদি বলবে তুমি বেয়াক্কেলে কথা। জগু আসেনি ঘন ঘন ওকে নিতে? থাকেনি দু'দিন চারদিন করে?

পিসি বলে মেয়া না পাঠাই, জামাই এলে রাখিনি জামাই আদরে তাকে? ছাগলটা বেচে দিয়ে খাওয়াইনি ভালমন্দ দশটা জিনিস।

মাসি বলে, ফের আসুক, আদরে রাখব যদ্দিন থাকে। বজ্জাত হোক, খুনে হোক, জামাই তো। ঘরে এলে খাতির না করব কেন? তবে মেয়া মোরা পাঠাব না।

পিসি বলে, না কৈলেশ, মরতে মোরা মেয়াকে পাঠাব না।

বুড়ো রহমান একা খড় চাপিয়ে যায় বাহকদের মাথায়, চুপচাপ শুনে যায় এদের কথা। ছল ছল চোখে এক একবার তাকায় আহ্লাদীর দিকে। তার মেয়েটা শ্বশুরবাড়িতে মরেছে অল্পদিন আগে। কিছুতে যেতে চায়নি মেয়েটা, দাপাদাপি করে কেঁদেছে যাওয়া ঠেকাতে, ছোট অবুঝ মেয়ে। তার ভালর জন্যেই তাকে জোর জবরদস্তি করে পাঠিয়ে দিয়েছিল রহমান। আহ্লাদীর সঙ্গে তার চেহারার কোনো মিল নেই। বয়সে সে ছিল অনেক ছোট, চেহারা ছিল অনেক বেশি রোগা। তবু আহ্লাদীর ফ্যাকাশে মুখে তারই মুখের ছাপ রহমান দেখতে পায়, খড়ের আঁটি তুলে দেবার ফাঁকে যখনি সে তাকায় আহ্লাদীর দিকে।

কৈলাশ বলে তবে আসল কথাটা বলি। জগু মোকে বললে, এবার সে মামলা করবে বৌ নেয়ার জন্যে। তার বিয়ে করা বৌকে তোমরা আটকে রেখেছ বদ মতলবে, পয়সা কামাচ্ছ। মামলা করলে বিপদে পড়বে। সোয়ামী নিতে চাইলে বৌকে আটকে রাখার আইন নেই। জেল হয়ে যাবে তোমাদের। আর যেমন বুঝলাম, মামলা জগু করবে আজ কালের মধ্যে। মরবে তোমরা

জানো মাসি, জানো পিসি, মারা পড়বে তোমরা একেবারে।

আহ্লাদী একটা শব্দ করে, অস্ফুট আর্তনাদের মত। মাসি ও পিসি মুখ চাওয়াচাওয়ি করে কয়েকবার। মনে হয়, মনে তাদের একই কথা উদয় হয়েছে, চোখে চোখে চেয়ে সেটা শুধু জানাজানি করে নিল তারা।

মাসি বলল, জেলে নয় গেলাম কৈলেশ, কিন্তু মেয়া যদি সোয়ামীর কাছে না যেতে চায় খুন হবার ভয়ে?

বলে, মাসি বড় সালতির খড় ঠেকানো বাঁশ ছেড়ে দিয়ে লগি গুঁজে দেয় কাদায়, পিসি তর তর করে পিছনে গিয়ে লগি কাদায় গুঁজে হেলে পড়ে, শরীরের ভারে সরু লম্বা বড় সালতিটাকে এগিয়ে দেয় ভাঁটার টানের বিপক্ষে। বেলা একরকম নেই। ছায়া নামছে চারিদিকে।

শকুনরা উড়ে এসে বসছে পাতাশূন্য শুকনো গাছটায়। একটা শকুন উড়ে গেল এ আশ্রয় ছেড়ে অল্প দূরে আরেকটা গাছের দিকে, ডাল ছেড়ে উড়তে আর নতুন ডালে গিয়ে বসতে কি তার পাখা ঝাপটানি।

মায়ের বোন মাসি আর বাপের বোন পিসি ছাড়া বাপের ঘরের কেউ নেই আহ্লাদীর। দুর্ভিক্ষ কোনোমতে ঠেকিয়েছিল তার বাপ। মহামারীর একটা রোগে, কলেরায়, সে তার বৌ আর ছেলেটা শেষ হয়ে গেল। মাসি পিসি তার আশ্রয়ে মাথা গুঁজে আছে অনেকদিন, দূর ছাই সয়ে আর কুড়িয়ে পেতে খেয়ে নিরাশ্রয় বিধবরা যেমন থাকে। নিজেদের ভরণপোষণের কিছুটা তারা রোজগার করত—ধান ভেনে, কাঁথা সেলাই করে, ডালের বড়ি বেচে, হোগলা গেঁথে, শাকপাতা ফলমূল ডাঁটা কুড়িয়ে, এটা ওটা যোগার করে। শাকপাতা খুদকুঁড়ো ভোজন, বছরে দু'জোড়া থান পরন—খরচ তো এই। বছরের পর বছর ধরে কিছু পুঁজি পর্যন্ত হয়েছিল দু'জনের, রুপোর টাকা আধুলি সিকি। দুর্ভিক্ষের সময়টা বাঁচবার জন্য তাদের লড়তে হয়েছে সাংঘাতিকভাবে আহ্লাদীর বাপ তাদের থাকাটা শুধু বরাদ্দ রেখে খাওয়া ছাঁটাই করে দিয়েছিল একেবারে পুরোপুরি। তারও তখন বিষম অবস্থা। নিজেরা বাঁচে কি বাঁচে না, তার ওপর জগুর লাথির চোটে গর্ভপাতে মরমর মেয়ে এসে হাজির। সে কোনদিক সামলাবে? মাসিপিসির সেবাযত্নেই আহ্লাদী অবশ্য সেবার বেঁচে গিয়েছিল, তার বাপমাও সেটা স্বীকার করেছে। কিন্তু কি করবে, গলা কেটে রক্ত দিয়ে সে ধার শোধ করা যদি বা সম্ভব অন্ন দেওয়ার ক্ষমতা কোথায় পাবে। পালা দিয়ে

মাসিপিসি আহ্লাদীর জীবনের জন্তে লড়েছিল, পেল যদি তো খেয়ে, না পেল যদি তো না খেয়েই।

অবস্থা যখন তাদের অতি কাহিল, চারিদিকে না খেয়ে মরা শুরু করেছে মানুষ, মরণ ঠেকাইতেই ফুরিয়ে আসছে তাদের জীবনীশক্তি, একদিন মাসি বলে পিসিকে, একটা কাজ করবি বেয়াইন? তাতে তোরও দু'টো পয়সা আসে, মোরও দুটো পয়সা আসে।

শহরের বাজারে তরিতরকারী ফলমূলের দাম চড়া। গাঁ থেকে কিনে যদি বাজারে গিয়ে বেচে আসে তারা, কিছু রোজগার হবে। একা মাসির ভরসা হয় না সালতি বেয়ে অতদূর যেতে, যাওয়া আসাও একার দ্বারা হবে না তার। পিসি রাজী হয়েছিল। এতে কিছু হবে কি না হবে ভগবান জানে, কিন্তু যদি হয় তবে রোজগারের একটা নতুন উপায় মাসি পেয়ে যাবে আর সে পাবে না, তাকে না পেলে অন্ত কারো সাথে হয় তো মাসি বন্দোবস্ত করবে, তা কি পারে পি'স ঘটতে দিতে।

সেই থেকে শুরু হয় গেরস্তের বাড়তি শাকসব্জী ফলমূল নিয়ে মাসিপিসির সালতি বেয়ে শহরের বাজারে গিয়ে বেচে আসা। গাঁয়ের বাবু বাসিন্দারাও নগদ পয়সার জন্ত বাগানের জিনিস বেচতে দেয়।

মাসিপিসির ভাব ছিল আগেও। অবস্থা এক, বয়স সমান, একঘরে বাস, পরস্পরের কাছে ছাড়া সুখদুঃখের কথা তারা কাকেই বা বলবে কেই বা শুনবে। তবে হিংসা দ্বেষ রেশারেশিও ছিল যথেষ্ট, কোন্দলও বেধে যেত কারণে অকারণে। পিসি এ বাড়ির মেয়ে এ তার বাপের বাড়ি। মাসি উড়ে এসে জুড়ে বসেছে এখানে। তাই মাসির ওপর পিসির একটা অবজ্ঞা অবহেলার ভাব ছিল। এই নিয়ে পিসির অহংকার আর খোঁচাই সবচেয়ে অসহ্য লাগত মাসির। ধীর শান্ত দুঃখী মানুষ মনে হত এমনি তাদের, কিন্তু ঝগড়া বাধলে অবাক হয়ে যেতে হত তাদের দেখে। সে কি রাগ, সে কি তেজ, সে কি গোঁ! মনে হত এই বুঝি কামড়ে দেয় একে অপরকে, এই বুঝি কাটে বঁটি দিয়ে।

শাকসব্জী বেচে বাঁচবার চেষ্টায় একসঙ্গে কোমর বেঁধে নেমে পড়া মাত্র সব বিরোধ সব পর্থক্য উপে গিয়ে দু'জনের হয়ে গেল একমন, একপ্রাণ। সে মিল জমজমাট হয়ে উঠল আহ্লাদীর ভার ঘাড়ে পড়ায়। নিজের নিজের পেটভরানো শুধু নয়, নিজেদের বেঁচে থাকা শুধু নয়, তাদের দু'জনেরই এখন আহ্লাদী আছে। খাইয়ে পরিয়ে যত্নে রাখতে হবে তাকে, শশুরঘরের কবল থেকে বাঁচাতে হবে

তাকে, গাঁয়ের বজ্জাতদের নজর থেকে সামলে রাখতে হবে, কত দায়িত্ব তাদের, কত কাজ, কত ভাবনা।

বাপ মা বেঁচে থাকলে আহ্লাদীকে হয়তো শ্বশুরবাড়ি যেতে হত, মাসিপিসিও বিশেষ কিছু বলত কিনা সন্দেহ। কিন্তু তারা তো নেই, এখন মাসিপিসিরই সব দায়িত্ব। বিনা পরামর্শে আপনা থেকেই তাদের ঠিক হয়ে ছিল, আহ্লাদীকে পাঠানো হবে না। আহ্লাদীকে কোথাও পাঠানোর কথা তারা ভাবতেও পারে না। বিশেষ করে ওই খুনেদের কাছে কখনো মেয়ে তারা পাঠাতে পারে, যাবার কথা ভাবলেই মেয়ে যখন আতঙ্কে পাঁশুটে মেরে যায়?

বাপের ঘরদুয়ার জমিজমাটুকু আহ্লাদীতে বর্তেছে, জগুর বউ নেবার আগ্রহও খুবই স্পষ্ট। সামান্যই ছিল তার বাপের, তারও সিকিমত আছে মোটে, বাকী গেছে গোকুলের কবলে। তবু মুফতে যা পাওয়া যায় তাতেই জগুর প্রবল লোভ।

খালি ঘরে আহ্লাদীকে রেখে কোথাও যাবার সাহস তাদের হয় না। দু'জনের মিলে যদি যেতে হয় কোথাও আহ্লাদীকে তারা সঙ্গে নিয়ে যায়।

মাসি বলে, ডরাস্‌নি আহ্লাদী। ভাঁওতা দিয়ে আমাদের দমাবার ফিকির সব। নয়তো কৈলেশকে দিয়ে ওসব কথা বলায় মোদের?

পিসি বলে, দু'দিন বাদে ফের আসবে দেখিস জামাই। তখন শুধোলে বলবে কই না, আমি তো ওসব কিছু বলিনি কৈলেশকে!

মাসি বলে, চার মাসে পড়লি, আর কটা দিন বা! মা মাসির কাছেই রইতে হয় এ সময়টা জামাই এলে বুঝিয়ে বলব।

পিসি বলে, ছেলের মুখ দেখে পাষাণ নরম হয়, জানিস আহ্লাদী। তোর পিসে ছিল জগুর মত, মাল টানত আর মোকে মারত। খোকাটা কোলে আসতে কি হয়ে গেল সেই মানুষ! চুপি চুপি এনে এটা ওটা খাওয়ায়, উঠতে বলিতো ওঠে বসতে বলিতো বসে, রাত দুপুরে চুর হয়ে এসে হাতে পায়ে ধরে বলে, একবারটি খোকাকে কোলে দে পদী—খোকা যেতে পাগলের মত দিবারাত্তির মাল খেয়ে খেয়ে নিজেও গেলো।

মাসি বলে, তোর মেসো ঠিক ছিল, শাউড়ী ননদ ছিল বাঘ। উঠতে বসতে কি ছ্যাচা খেয়েছি ভাবলে বুক কাঁপে। কিন্তু জানিস আহ্লাদী, মেয়েটা যেই কোলে এল শাউড়ী ননদ যেন মোকে মাথায় করে রাখলে বাঁচে।

পিসি বলে, তুইও যাবি, সোয়ামীর ঘর করবি। ভয়াস্‌নি, ভয় কিসের?

বাড়ি ফিরে দীপ জেলে মাসিপিসি রান্নাবান্না সারতে লেগে যায়। বাইরে দিন কাটলেও আহ্লাদীর পরিশ্রম কিছু হয়নি, শুয়ে বসেই দিন কেটেছে। তবু মাসিপিসির কথায় সে একটু শোয়। শরীর নয়, মনটা তার কেমন করছে। নিজেকে তার ছ্যাঁছরা, নোংরা, নর্দমার মত লাগে। মাসিপিসির আড়ালে থেকেও সে টের পায় কি ভাবে মানুষের পর মানুষ তাকাচ্ছে তার দিকে, কতজন কতভাবে মাসিপিসির সঙ্গে আলাপ জমাচ্ছে তরীতরকারীর মত তাকেও কেনা যায় কিনা যাচাই করবার জন্য। গাঁয়েরও কতজন তার কতরকমের দর দিয়েছে মাসিপিসির কাছে। মাসিপিসিকে চিনে তারা অনেকটা চুপচাপ হয়ে গেছে আজকাল, কিন্তু গোকুল হাল ছাড়েনি। মাসিপিসিকে পাগল করে তুলেছে গোকুল। মায়ের বাড়া তার এই মাসিপিসি, কি দুর্ভোগ তাদের তার জন্য। মাসিপিসিকে এত যন্ত্রণা দেওয়ার চেয়ে সে নয় শ্বশুরঘরের লাঞ্ছনা সইত, জগুর লাথি খেত। ঈষৎ তন্দ্রার ঘোরে শিউরে ওঠে আহ্লাদী। একপাশে মাসি আর একপাশে পিসিকে না নিয়ে শুলে কি চলবে তার কোনোদিন?

রান্না সেরে খাওয়ার আয়োজন করছে মাসিপিসি, একেবারে ভাতটাত বেড়ে আহ্লাদীকে ডাকবে। ভাগাভাগি কাজ তাদের এমন সড়গড় হয়ে গেছে যে বলাবলির দরকার তাদের হয় না, দু'জনে মিলে কাজ করে যেন একজনে করছে। এবার ব্যঞ্জনে নুন দেবে একথা বলতে হয় না পিসিকে, ঠিক সময়ে নুনের পাত্র সে এগিয়ে দেয় মাসির কাছে। বলাবলি করছে তারা আহ্লাদীর কথা আহ্লাদীর সুখদুঃখ, আহ্লাদীর সমস্যা, আহ্লাদীর ভবিষ্যৎ। জামাই যদি আসে, একটি কড়া কথা তাকে বলা হবে না, এতটুকু খোঁচা দেওয়া হবে না। উপদেশ দিতে গেলে চটবে জামাই, পুরুষ মানুষ তো যতই হোক, এটা করা তার উচিত ওটা করা উচিৎ নয় এসব কিছু বলা হবে না তাকে। জামাই এসেছে তাই আনন্দ রাখবার যেন ঠাঁই নেই এইভাব দেখাবে মাসিপিসি—আহ্লাদীকে শিখিয়ে দিতে হবে সোয়ামী এসেছে বলে সেও যেন আহ্লাদে গদগদ হবার ভাব দেখায়। যে ক'দিন থাকে জামাই সে যেন অনুভব করে, সেই এখানকার কর্তা, সেই সর্বেসর্বা।

বাইরে থেকে হাঁক আসে কানাই চৌকিদারের। মাসিপিসি পরস্পরের মুখের দিকে তাকায়, জোরে নিশ্বাস পড়ে দু'জনের। সারাটা দিন গেছে লড়ে আর লড়ে। সরকার বাবুর সঙ্গে বাজারের তোলা নিয়ে ঝগড়া করতে অর্ধেক জীবন বেরিয়ে গেছে দু'জনের। এখন এল চৌকিদার কানাই! হাঙ্গামা না করতে ও আসে না রাত্রে, গাঁয়ে লোক যখন ঘুমোচ্ছে।

রসুই-চালায় ঝাঁপ এঁটে মাসিপিসি বাইরে যায়। শুক্লপক্ষের একাদশীর উপোস করেছে তারা দু'জনে গতকাল। আজ দ্বাদশী, জ্যোৎস্না বেশ উজ্জ্বল। কানাই-এর সাথে গোকুলের যে তিনজন পেয়াদা এসেছে তাদের মাসিপিসি চিনতে পারে, মাথায় লাল পাগড়ী আঁটা লোকটা তাদের অচেনা।

কানাই বলে, কাছারিবাড়ি যেতে হবে একবার।

মাসি বলে, এত রাতে?

পিসি বলে, মরণ নেই?

কানাই বলে, দারোগাবাবু এসে বসে আছেন বাবুর সাথে। যেতে একবার হবে গো দিদিঠাকরুনরা। বেঁধে নিয়ে যাবার হুকুম আছে।

মাসিপিসি মুখে মুখে তাকায়। পথের পাশে ডোবার ধারে কাঁঠাল গাছের ছায়ায় তিন চারজন ঘুপটি মেরে আছে স্পষ্টই দেখতে পেয়েছে মাসিপিসি। ওরা যে গাঁয়ের গুণ্ডা সাধু বৈদ্য ওসমানেরা তাতে সন্দেহ নেই, বৈদ্যের ফেটিবাঁধা বাবরি চুলওয়ালা মাথাটায় পাতার ফাঁকে জ্যোৎস্না পড়েছে। তারা যাবে কাছারিতে কানাই আর পেয়াদা কনেস্টবলের সঙ্গে। ওরা এসে আহ্লাদীকে নিয়ে যাবে।

মাসি বলে, মোদের একজন গেলে হবে না কানাই?

পিসি বলে, আমি যাই চল?

কর্তা ডেকেছেন দু'জনকে।

মাসিপিসি দু'জনেই আবার তাকায় মুখে মুখে।

মাসি বলে, কাপড়টা ছেড়ে আসি কানাই।

পিসি বলে, সকড়ি হাত ধুয়ে আসি, এক দণ্ড লাগবে না।

তাড়াতাড়িই ফিরে আসে তারা। মাসি নিয়ে আসে বঁটিটা হাতে করে, পিসির হাতে দেখা যায় রামদা'র মত মস্ত একটা কাটারি।

মাসি বলে, কানাই, কত্তাকে বোলো, মেয়েনোকের এত রাতে কাছারিবাড়ি যেতে নজ্জা করে। কাল সকালে যাবো।

পিসি বলে, এত রাতে মেয়েনোককে কাছারিবাড়ি ডাকতে কত্তার নজ্জা করে না কানাই?

কানাই ফুঁসে ওঠে, না যদি যাও ঠাকরুনরা ভালয় ভালয়, ধরে বেঁধে টেনে হিঁচড়ে নিয়ে যাবার হুকুম আছে কিন্তু বলে রাখলাম।

মাসি বঁটিটা বাগিয়ে ধরে দাঁতে দাঁত কামড়ে বলে, বটে? ধরে বেঁধে টেনে

হিঁচড়ে নিয়ে যাবে? এসো। কে এগিয়ে আসবে এসো। বঁটির কোপে গলা ফাঁক করে দেব।

পিসি বলে, আয় না বজ্জাত হারামজাদারা, এগিয়ে আয় না? কাটারির কোপে গলা কাটি দু'একটার।

দু'পা এগোয় তারা দ্বিধাভরে। মাসিপিসির মধ্যে ভয়ের লেশটুকু না দেখে সত্যই তারা খানিকটা ভ্যাবাচাকা খেয়ে গিয়েছে। মারাত্মক ভঙ্গিতে বঁটি আর দা উঁচু হয় মাসিপিসির।

মাসি বলে, শোন কানাই, এ কিন্তু একি নয় মোটে। তোমাদের সাথে মোরা মেয়েলোক পারব না জানি কিন্তু দুটো একটাকে মারব জখম করব ঠিক।

পিসি বলে, মোরা নয় মরব।

তারপর বিনা পরামর্শেই মাসিপিসি হঠাৎ গলা ছেড়ে দেয়। প্রথমে শুরু করে মাসি, তারপর যোগ দেয় পিসি। আশেপাশে যত বাসিন্দা আছে সকলের নাম ধরে গলা ফাটিয়ে তারা হাঁক দেয়, ও বাবাঠাকুর! ও ঘোষ মশায়! ও জনার্দন! ওগো কানুর মা, বিপিন, বংশী···

কানাই অদৃশ্য হয়ে যায় দলবল নিয়ে। হাঁকাহাঁকি ডাকাডাকি শুরু হয়ে যায় পাড়ায়, অনেকে ছুটে আসে, কেউ কেউ ব্যাপার অনুমান করে জানালা দিয়ে উঁকি দেয় বাইরে না বেরিয়ে।

এই হট্টগোলের পর আরও নিঝুম আরও থমথমে মনে হয় রাত্রিটা। আহ্লাদীকে মাঝখানে নিয়ে শুয়ে ঘুম আসে না মাসিপিসির চোখে। বিপদে পড়ে হাঁক দিলে পাড়ার এত লোক ছুটে আসে, এমনভাবে প্রাণ খুলে এতখানি জ্বালার সঙ্গে নিজেদের মধ্যে খোলাখুলিভাবে গোকুল আর দারোগা ব্যাটার চৌদ্দপুরুষ উদ্ধার করতে সাহস পায়, জানা ছিল না মাসিপিসির। তারা হাঁকডাক শুরু করেছিল খানিকটা কানাইদের ভড়কে দেবার জন্যে, এত লোক এসে পড়বে আশা করেনি। তাদের জন্য যতটা নয়, গোকুল আর দারোগার ওপর রাগের জ্বালাই যেন ওদের ঘর থেকে টেনে বার করে এনেছে মনে হল সকলের কথাবার্তা শুনে। কেমন একটা স্বস্তি বোধ করে মাসিপিসি। বুকে নতুন জোর পায়।

মাসি বলে, জানো বেয়ান, ওরা ফের ঘুরে আসবে মন বলছে। এত সহজে ছাড়বে কি?

পিসি বলে, তাই ভাবছিলাম। মেয়েটাকে কুটুমবাড়ি সরিয়ে ফেলায় সোনাদের ঘরে মাঝরাতে আগুন ধরিয়েছিল সেবার।

খানিক চুপচাপ ভাবে দু'জন।

মাসি বলে, সজাগ রইতে হবে রাতটা।

পিসি বলে, তাই ভাল। কাঁথা কম্বলটা চুপিয়ে রাখি জলে, কি জানি কি হয়।

আস্তে চুপি চুপি তারা কথা কয়, আহ্লাদীর ঘুম না ভাঙ্গে। অতি সন্তর্পণে তারা বিছানা ছেড়ে ওঠে। আহ্লাদীর বাপের আমলের গরুটা নেই, মাটির গামলাটা আছে। ঘড়া থেকে জল ঢেলে মোটা কাঁথা আর পুরানো ছেঁড়া একটা কম্বল চুবিয়ে রাখে, চালায় আগুন ধরে উঠতে উঠতে গোড়ায় চাপা দিয়ে নেভানো সহজ হয়। ঘড়ার আর হাঁড়ি কলসীতে আরও জল এনে রাখে তারা ডোবা থেকে। বঁটি আর দা রাখে হাতের কাছেই। যুদ্ধের আয়োজন করে তৈরী হয়ে থাকে মাসিপিসি।

# অমানুষিক

সে ছিল ওরকম অনেকের একজন। আধ পেটা সিকি পেটার বেশি না খেয়ে, কখনো বা দু'চারদিন স্রেফ উপোস দিয়ে দেশের চলতি দুর্ভিক্ষ ঠেকিয়ে টিকে থাকত, যুদ্ধের সুযোগে রক্তমাংসলোভী পোষা রাক্ষসগুলি চড়চড় করে দুর্ভিক্ষ চরমে তুলে দেওয়ায় যারা উৎখাত হয়ে গিয়েছিল। ছিদামের ইতিহাসটাও আর দশজনের মত সাধারণ, যদিও ভয়াবহ। প্রথমে গেল তৈজসপত্র, তারপর গেল গাইটা। কুঞ্জার রুপোর পৈছেটা দিল সে নিজেই, কানের লুকানো মাকড়ি খুঁজে বার করে কেড়ে নিতে হল জমিটুকু যাওয়ার পর। ভিটেটুকু বাঁধা পড়লো সকলের শেষে,—মাকড়ি আগে যাবে না ভিটে আগে যাবে এই নিয়ে মনান্তর হয়েছিল কুঞ্জার সঙ্গে ছিদামের। সবই যে যাবে, তখন একরকম স্থির নিশ্চয়ভাবে জেনে গিয়েছে ছিদাম, ছেলেটাও তার তখন মরে গেছে। তবু ঘরদুয়ারটা সে নিজের আয়ত্তে রাখতে চেয়েছিল শেষ পর্যন্ত। অদৃষ্টে বিশ্বাস আর তার ছিল না, কোনো কিছুতেই বিশ্বাস আর তার ছিল না, ধুঁকতে ধুঁকতে তবু এক দুর্লভ স্বপ্নের রঙ একটু সে মনে পুষে রেখেছিল যে মাথা গুঁজবার ঘরটা থাকলে হয়তো বেঘোরে প্রাণটা তার যাবে না, আবার একদিন সব আসবে, জমি জমা গাইবাছুর তৈজসপত্র কুঞ্জার গয়না, কুঞ্জার গর্ভে সন্তান। ললিতবাবুর কাছে বাড়িটা বাঁধা দেবার পর তাই সে হতাশায় ঝিমিয়ে গিয়েছিল, হাল ছেড়ে দিয়েছিল।

একদিন ভোরবেলা বুড়ী মা, যোয়ান বৌ আর কচি মেয়েটাকে ছেড়ে রওনা দিয়েছিল অন্যকোথাও কিছু করা যায় কিনা এইরকম একটা অনির্দিষ্ট উদ্দেশ্য নিয়ে। মরবে তো তারা সকলেই। সেও মরবে, বৌ মরবে, মেয়েটাও মরবে, মাও মরবে। দেখা যাক বাঁচবার কোনো পথ যদি খুঁজে পাওয়া যায় পৃথিবীর কোথাও, যেখানে রোজ ইস্টিমার ভেড়ে, বড় বড় লোক থাকে বড় বড় দালানে, বড় বড় কারবার

চলে বড় বড় আড়তে, রোজ দু'বার বায়োস্কোপ দেখান হয়, হাকিমরা বসবাস করে।

কিছুই সে প্রায় সঙ্গে নেয়নি। শুধু ছেঁড়া ধুতি আর পিরানের বাণ্ডিলটা, তার মধ্যে কষে আর তিনপুরুষের তাবিজটা, তামার। বাহুতে আঁটা তাবিজটা খুলে সে বাণ্ডিলে ভরেছিল অবিশ্বাসে। ফেলে দিতেও পারত, তা দেয়নি। কোনো কিছু ফেলে দেবার স্বভাব তার নয়। তাছাড়া, গায়ে না রাখুক একেবারে ফেলে দিতে মনটাও খুঁত খুঁত করেছিল।

কুঞ্জা শুধিয়েছিল সসন্দেহে, যাও কই ?

আসি, দেইখা আসি। কিছু নি করণ যায়।

কুঞ্জার মনে বুঝি খটকা লেগেছিল তার হাতের বাণ্ডিল আর ভাবসাব দেখে। গাঁয়ের আরও কত লোক এরকম 'আসি' বলে চলে গিয়ে আর ফিরে আসেনি। ক্ষীণ আর্তস্বরে সে বলেছিল, কই যাও কইয়া যাও, মরা মুখ দেখবা।

কমু অনে। ফিরা আইসা কমু অনে।

হন হন করে এগিয়ে গিয়েছিল ছিদাম কথা আদানপ্রদানের সীমানা ছাড়িয়ে, পালিয়ে যাওয়ার মত। হাপরের মত ফুঁসতে শুরু করেছিল তার দুর্বল ফুসফুসটা ওইটুকু জোরে হেঁটে।

তারপর কতকাল কত পথ হেঁটেছে ছিদাম, কত দুয়ারে ভিক্ষা চেয়ে চেয়ে, বাজারে বাজারে কালতু ফেলে দেওয়া পচা তরকারী মাছ ডিম কাড়াকাড়ি করে বাগিয়ে নিয়ে কাঁচাকাঁচা খেয়ে খেয়ে, এর বাগানের ফলটা ওর বাগানের মূলটা চুরি করে করে, এ কেন্দ্রে খিচুড়ি নিয়ে আরেক কেন্দ্রে পাবার আশায় ছুটতে গিয়ে দম নিতে পথের ধারে ছায়ায় বা রোদে, রোয়াকে বা ধুলো কাদায় বসে শুয়ে ঘণ্টার পর ঘণ্টা ধুঁকে আর ধুঁকে। এমনিভাবে গ্রীষ্ম গেছে, বর্ষা গেছে, শীত গেছে।

কত যে অভিজ্ঞতা সঞ্চয় করেছে ছিদাম। দেখেছে শুনেছে সে অনেক কিছু, নিজেও করেছে অনেক কাণ্ড। তার মধ্যে গাবোকে বৌ সাজিয়ে তার কোলে হাড়ে চামড়ায় এক করা কুড়ানো বাচ্চাটাকে দিয়ে দুস্থ গৃহস্থ সেজে ভিক্ষা করার অভিজ্ঞতা ছিদাম জীবনে ভুলবে না, ও যেন গজেন অপেরার যাত্রাগান। কাদের ক'শ বছরের পুরানো দালানের এক পরিত্যক্ত অংশে কোলাকুলি দুটো দেয়াল আর এপাশে ভাঙ্গা ইটের স্তূপের মধ্যে তিনকোণা ছাদহীন শাপ-শেয়ালের বাসটিতে সে আশ্রয় নিয়েছিল, গাছতলায় থাকলে পুলিশে জুলুম করে বলে, শীতে জমে যেতে হয় বলে। এখানে আকাশের হিম পড়ুক তার গায়ে, দু'কোণা ভাঙ্গা দেয়াল

ফুটোতে উত্তুরে হাওয়া আটকাত, পুলিশ সামনের পথ দিয়ে গট্‌মটিয়ে হেঁটে গেলেও লাঠির খোঁচা তাকে দিয়ে যাবার সুযোগ পেত না!

ওইখানেই গাবো এসে জুটেছিল একদিন না ডাকতেই। কুকুর বেড়াল তাড়ানোর মত করে ছিদাম বলেছিল, যা যা, ভাগ্‌।

গাবো তার পিছু নিয়েছিল নিশ্চয়, চট কাপড় কাঁথা মোড়া একটা পুরুষ পদ্মপাতার মস্ত এক খাবারের ঠোঙ্গা হাতে নিয়ে যাচ্ছে দেখে ভাগের আশায়, লোভের বশে। খাবারের ঠোঙ্গাটা সেদিন মরিয়া হয়ে ছিনিয়ে নিয়েছিল ছিদাম, আকাশের চিল যেমন মরিয়া হয়ে মানুষের হাতের খাবারের ঠোঙ্গায় ছোঁ দেয়।

স্টিমার স্টেশন আর রেল স্টেশনের রাস্তা যে মোড়ে মিলেছে, যেখানে অনেকগুলি খাজা গজা রসগোল্লা পান্তোয়ার দোকান আর মুর্গী পাঁঠার মাংস ডিম কারীকোপ্তা ইলিশমাছের ঝোলের ভাতের হোটেল জাঁকিয়ে চলেছে, সেইখানে ভিক্ষা করছিল ছিদাম। তার সামনের দোকান থেকে বেঁটে রোগা নিকেলের চশমা পরা টাকওয়ালা এক মাঝবয়সী ভদ্রলোক, যাকে দেখলে মনে হয় কোনো খাতালেখা কর্মচারী, হাকিমের মত জোর গলায় হুকুম দিয়ে খাবার কিনলে সাড়ে তিনটাকার, পরোটা এত, পান্তোয়া এত, অমৃতি এত। চেঙারিতে পদ্মপাতার ঠোঙ্গায় সব খাবার নিয়ে সে যখন চলতে শুরু করল ইস্টিমার ও রেলস্টেশনের উল্টো দিকের পথটাতে, ভিখারী ছিদাম এক নিমেষে হয়ে গেল ডাকাত, আকাশের ছোঁ-মারা চিল। সোজা গিয়ে ছোঁ মেরে ঠোঙ্গাটা ছিনিয়ে নিয়ে সে পাশ কাটাল পাশের মেয়ে-বস্তির সরু মোটা গলি ঘুঁজির গোলোক ধাঁধায়। সেখান থেকেই বোধ হয় গাবো তার পিছু নিয়েছিল। সরকারী মেয়ে-বস্তির উচ্ছিষ্ট মেয়ে গাবো।

ধ্যাত্তেরি, ভাগ বলছি হারামজাদি কুত্তি!

গাবো ভাগেনি। ইটের স্তূপ ডিঙ্গিয়ে এসে হুমড়ি খেয়ে পড়েছিল তার পায়ে একটা হাত দিয়ে, অরেকটা হাত উঁচু করে ধরা খাবারের ঠোঙ্গাটার দিকে বাড়িয়ে দিয়ে। জোড়াতালি লাগানো গায়ের ঢাকনিটা তার খসে গিয়েছিল। আকাশে কোন তিথির চাঁদ ছিল কে জানে। ছাদহীন পোড়ো বাড়ির আশ্রয়ে ছালা কাপড়ের ঢাকনাহীন গাবোর দেহে পড়েছিল মোটাসোটা চাঁদের তেরছা আলো। খাবারে কিন্তু গাবো বেশি ভাগ বসাতে পারেনি। কিছু খেয়েই সে গলা আটকে বলেছিল, জ-জ-জ জল—

জল খেয়েছিল একগাদা। খেয়ে আস্তে আস্তে কাত হয়ে শুয়ে ঘুমিয়ে

গিয়েছিল, যেন মরে গেছে এমনি ভাবে!

বাচ্চাটাকে যোগার করেছিল গাবোই। বুঝিয়ে বলেছিল, শোন বলি। না না, এডা আমার পেটের না। কুড়াইয়া পাইছি, লইয়া আইছি আমাগো রোজগার বাড়ানের লেইগা।

চামড়া ঢাকা একরত্তি একটু প্রাণ, তেলফুরানো পিদীমের নিভু নিভু শিখার মত, চামড়া ভরা ঘা।

রাতটা বাঁচবো?

ক্যান বাঁচবো না? গাবো গার্জে উঠেছিল ক্ষীণকণ্ঠে, মাই দিয়া দুধ পড়ে অখনো, দ্যাখো নাই?

মাই টিপে দুধ বার করে আবার সে দেখিয়েছিল ছিদামকে। বাচ্চাটার মুখে গুঁজে দিয়েছিল মাই। সেই চামড়াঢাকা প্রাণটুকুর যে কোনো মায়ের স্তন্যপানের শক্তিশালী লীলাটা চেয়ে চেয়ে দেখেছিল ছিদাম। তারপর, আয়োজন সম্পূর্ণ করার জন্য ইস্টিমারের একজন চাষাভুষো ধরনের যাত্রীর চটলা-ওঠা টিনের স্যুটকেশ চুরি করে সে পোশাক সংগ্রহ করেছিল, ভদ্র চাষী গেরস্তের পোষাক।

দু'খানা ঘরে কাচা ন'হাতি মোটা শাড়িও ছিল সেই টিনের বাক্সে, খুশিতে গদগদ হয়ে গিয়েছিল গাবো।

অনেক আশা নিয়ে মাসখানেক দুয়ারে দুয়ারে ঘুরেছে ছিদাম। গেরস্ত চাষীই সে ছিল ভিক্ষুক হবার আগে, এবার সে ভিক্ষা শুরু করেছে আবার গেরস্ত চাষী সেজে। গাবোকে কুন্জারই মত গেরস্ত চাষীর বৌ সাজিয়ে সঙ্গে নিয়েছে কোলে মর মর বাচ্চাটাকে দিয়ে। কিন্তু বিশেষ কিছু তারতম্য হয়নি তাদের উপার্জনের। শহরের দালানের বড় বড় লোকেরা যেন খেয়ালও করতে চায়নি সন্তান-যুক্ত গেরস্ত চাষী পরিবার ভিক্ষা চাইছে না ছালা জড়ানো ঘেয়ো কুষ্ঠ রোগী ভিক্ষা চাইছে, ভিক্ষাই যাদের ব্যবসা। তারপর বাচ্চাটা মরল। গাবো একদিন কোথায় গেল নীল প্যাণ্ট পরা আধবুড়ো লোকটার সঙ্গে ছিদাম জানতে চায়নি।

তার মন তখন কেমন করছিল ফুলদিয়ার খোড়ো ঘরের একটি স্ত্রীলোকের জন্য, যার নাম কুন্জা, যার কোলে কেবল গ্রীষ্ম বর্ষা শীতের আগে সে রেখে এসেছিল গাবোর কুড়ানো বাচ্চাটার মত চিমসে একটা বাচ্চা মেয়েকে, সুনিশ্চিতভাবে তারই ঔরসে কুন্জার গর্ভে যেটার জন্ম হয়েছিল।

টিপি টিপি বৃষ্টি পড়ে, দই-কাদার পিছল পথে ছিদাম থুপ থুপ হাঁটে, বেলা পড়ে এসেছে। এ ছিদাম সে ছিদাম নয় সে তো জানা কথাই। ফুলদিয়ার পথে হাঁটতে হাঁটতে মনটা তার ধাত ফিরে পেয়েছে খানিকটা।

বাড়ি ফিরবার ইচ্ছা তার জেগেছিল অনেকদিন আগেই। কিন্তু লজ্জা আর ভয় তাকে ঠেকিয়ে রেখেছে। অসময়ে মা-বৌ-মেয়েটাকে নিশ্চিন্ত মরণের মুখে ফেলে রেখে পালিয়ে যাবার লজ্জা, ওরা কেউ বেঁচে আছে কিনা এই ভয়। ঘরে যখন ধান থাকে, তৈজসপত্র থাকে, গাইবাছুর থাকে, বৌয়ের পৈছেটৈছে মাকড়িটাকড়ি রুপোসোনার গয়না, চারিদিকে আশাভরসা ছড়ানো থাকে বিপদে আপদে সাহায্য ও সহানুভূতি পাবার—তখন পুরুষ মানুষ খেয়ালের বশে হোক, বৈরাগ্যে হোক, গোসায় হোক, মা-বৌ-মেয়ে ফেলে গিয়ে অনায়াসে দু'একটা বছর বাইরে কাটিয়ে নির্ভয়ে নিসংকোচে বাড়ি ফিরতে পারে—বাড়ি ফিরেই কৃতার্থ করা যায় বাড়ির লোকগুলিকে। কিন্তু গাঁয়ের যত কাছে এগোচ্ছে থুপ থুপ পা ফেলে তত যেন লজ্জা ভাবনার তোলপাড়টা বাড়ছে ছিদামের মনের মধ্যে। সে অবশ্য পালিয়ে গিয়েছিল তখন, যখন আর কোনো সন্দেহই ছিল না যে সবই মরবে, সে শুদ্ধ। শুধু নিজেকে বাঁচাবার জন্যও সে পালায়নি, সবাইকে বাঁচাবার উপায় খুঁজবার জন্যই পাগলের মত নিরুদ্দেশ যাত্রা করেছিল। কিন্তু এতদিন কাজে লাগলেও ফুলদিয়ায় পা দেবার পর আজ এসব যুক্তি যেন ভাবনার বানে কুটার মত ভেসে যাচ্ছে।

কে যেন মনে বসে প্রশ্ন করছে : সবাইকে বাঁচাতে চাইলে সঙ্গে নিলে না কেন সবাইকে ? তুমি বেঁচেছো—ওরাও বাঁচতো—তোমার মা-বৌ মেয়ে !

হয়তো বাঁচত—কুঞ্জা। কি ভাবে বাঁচতো ছিদাম জানে। গাবোর মত মেয়েটার কংকাল কাঁধে নিয়ে তার সঙ্গে কিছুদিন ঘুরত ভিক্ষে করে, মেয়েটা মরলে নীল প্যান্ট পরা কারো সঙ্গে চলে যেত অন্য সুখের সন্ধানে।

তবে সে বাঁচতো। সে যখন বাঁচাতে পারল না, কুঞ্জা যেভাবে বাঁচুক তার তো কিছু বলবার থাকত না।

বাড়ি তার নেই, বেদখল হয়ে গেছে, বদলে গেছে—অথবা পুড়ে ভস্ম হয়ে গেছে। বাড়িটা কি অবস্থায় কার হয়ে আছে এ বিষয়ে খটকা ছিল ছিদামের কিন্তু বাড়ির কেউ যে তার বেঁচে নেই এতে সন্দেহের লেশটুকু তার ছিল না। কুঞ্জা মরে গিয়েছে ধরে নিয়েই অনেকদিন ধরে অনেকরকম উদ্ভট পরিকল্পনা সে গড়ে তুলেছে

কি করে বাঁচানো চলতে পারত কুঞ্জাকে—সকলকে! জেগে জেগে স্বপ্ন দেখা হলেও বড় প্রিয় ছিল পরিকল্পনাগুলি তার কাছে।

তাই, বাড়ি তার ভাল আছে দেখে, বাড়ির সামনের শিউলি গাছটা আজও ঝাঁকিয়ে উঠেছে দেখে আর সেই তলায় সাবান-কাচা তাঁতের কোড়া রঙীম শাড়ি পরা কুঞ্জাকে থমকে দাঁড়াতে দেখে ছিদাম থ' বনে যায়! কলসী কাঁখে ঘাটেই কুঞ্জা যাচ্ছিল, আগে যেমন যেত। ছালা ছেঁড়া ন্যাকড়া জড়ানো একটা লোককে বাড়ির বেড়ার সামনে দেখে ভয়ে থমকে দাঁড়িয়েছে। প্রথম কথা মনে জাগে ছিদামের : আজও কুঞ্জা বেলা শেষ করে ঘাটে যায়? ঘাট অবশ্য লাগাও, তবু—

চেহারা ফিরেছে কুঞ্জার। আজ মেঘলা অবেলায় খাসা দেখাচ্ছে কুঞ্জাকে। এ বড় অদ্ভুত কাণ্ড, নয় কি! বিয়ের সময়কার রোগা প্যাঁটকা মেয়েটা ছ'সাত বছর যদ্দিন স্বামীর সঙ্গে ঘরকন্না করল, একটা ছেলে আর মেয়ের মা হয়েও রইল যেন প্যাঁকাটি, স্বামীর দেড় বছরের অন্তর্ধানের সময়টাতে সে মরার বদলে পুড়ন্ত বাড়ন্ত যুবতী হয়ে গেছে!

কুঞ্জা ঝেঁজে বলে, বাড়ন্ত সব, আরেক বাড়ি যাও।

ছিদাম বলে, চিনলা না মোরে? আমি যে ফির‍্যা আলাম।

কুঞ্জা দু'পা এগিয়ে যায়।—তুমি ফির‍্যা আসছ? কন থেইকা আইলা তুমি?

সে যেন ভূত দেখেছে। এই মাটির পৃথিবী না মৃত্যুর দেশ কোথা থেকে আজ সে এই ছায়াচ্ছন্ন পড়ন্ত বেলায় হঠাৎ তার সামনে এসে হাজির হয়েছে এ বিষয়ে তার রীতিমত সংশয়।

ম্রিয়মান ছিদাম বেড়া পেরিয়ে কাছে এগিয়ে আসে, উদাস কণ্ঠে জিজ্ঞাসা করে, যামু গা?

ক্যান? যাইবা ক্যান? দাওয়ায় কুঞ্জা ভাল পাটি বিছিয়ে দেয় ঘর থেকে এনে, বলে, বসবা এক দণ্ড? জলডা নিয়া আমুম? ঘরে এক পলা জল নাই, কমু কি তোমারে।

কুঞ্জা একরকম পালিয়েই যায় কলসীটা তুলে নিয়ে কিন্তু আদর করে পাটি পেতে বসিয়ে গেছে বলে মনটা বিগড়ে যায় না ছিদামের। ঘাট থেকে ফিরে আসবে কুঞ্জা, তাড়াতাড়িই ফিরে আসবে। ও শুধু একটু দম ফেলতে গেছে, সব কথা বিচার করে দেখতে গেছে ঘরে এক ফোঁটা জল নেই বলে জল আনতে যাবার ছুতো করে! দম ফেলার দরকারটা, বিচার বিবেচনার প্রয়োজনটা জড়িয়ে আছে ওর বেঁচে থাকার, বাগানে ফুল ফোটাবার, রঙীন শাড়ি গায়ে জড়াবার, পরিপুষ্ট

হবার রহস্যের সঙ্গে। তাকে বাইরের দাওয়ায় পাটিতে বসিয়ে নইলে সে কখনো গা ধুতে জল আনতে যায়! তার বাড়ি ছিল এটা। ও ছিল তার বৌ। ভেজানো দরজা ঠেলে ঘর এবং ঘরের ভেতর দিয়ে আরেক ঘর হয়ে উঠান রসুইঘর গোয়াল সব দেখে ফিরে এসে পাটিতে গুম হয়ে ছিদাম বসে থাকে।

বাইরের দাওয়ায় বসে থাকা পর্যন্ত রহস্য তার আয়ত্তে ছিল, বাড়ির ভেতর ঘুরে আসবার পর সে হার মেনে হাল ছেড়ে দেয়। গাবোর মতই কোনো একটা পুরুষকে বাগিয়ে কুঞ্জা বেঁচে থেকেছে, রঙীন শাড়ি পরেছে, পুড়ন্ত হয়েছে, জানা কথা। কিন্তু তার ঘরে খাট, টেবিল, তাক দেখে আর সে সমস্ত শহুরে শয্যা, জিনিসপত্র, প্রসাধন-সামগ্রী দেখে, ললিত বাবুর বাড়ির বুড়ী ঝি সুবালার মাকে উঠান ঝাঁট দিতে দেখে, রসুই ঘরের নতুন করে গড়া চালার নিচে কোন একজন রাধুনী রান্না চাপিয়েছে টের পেয়ে, গোয়ালে দুটো প্রকাণ্ড পশ্চিমা গাই দেখে, হিমসিম খেয়ে গেছে ছিদাম।

বাইরের দাওয়ায় পাটিতে বসে এদিক ওদিক একটু ভাবতে না ভাবতে অনেক পথ হাঁটার ফলে ঝিম না ধরে গেলে ছিদাম বোধ হয় উঠে পালিয়ে যেত আরেকবার।

ভিজে কাপড়ে বাড়ি ফিরে তাকে এখানে বসে থাকতে দেখে কুঞ্জা একটু রাগ করে। প্রকাশ্য রাস্তার সামনে এখানে এই বেশে এই চেহারায় বসে থাকাটা কি উচিত হয়েছে ছিদামের, কত লোক না জানি দেখে গেল তাকে, কত লোক না জানি কত কথা বলেছে কুঞ্জার নামে!

কে আর কি কইবো তোমার নামে? কইও আমি ফিরা আইছি। কাইল কইও।

কমু?

কইবা না?

আসো, আসো, আসো—ভিতরে আসো।

কুঞ্জা তাকে একরকম জোর করেই ভিতরে নিয়ে গিয়ে খাটে বসিয়ে দেয়, খাটে ছিদাম বসে তার জীবনে এই প্রথম, দামী খাটে গদি, তাতে তোশক, আবার চাদর পাতা ধবধবে পরিষ্কার!

তামাক দিবার পার একছিলুম?

কুঞ্জা তাক থেকে টিন সামনে ধরে সিগারেটের। একটা সিগারেট নিয়ে হস্ করে একটানে ধরিয়ে ধোঁয়া ছাড়তে ছাড়তে ছিদাম ভাবতে থাকে।

আসি। বলে কুঞ্জা বেরিয়ে যায়। পরে ফিরে এসে বলে, সুবলের মা, ঠাকুর সব কয়টারে বিদায় দিলাম। ব্যাটাব্যাটিরা কি বজ্জাত জানো, কওন মাত্র গেল গিয়া! আমারে মানে না।

কারে মানে?

ললিতবাবুরে।

অস্ফুট ক্ষীণস্বরে কুঞ্জা জবাবটা দেয়, বজ্রের মত স্পষ্ট শোনে ছিদাম। অনেক কিছু চোখে দেখে সে অনুমানে আগেই শুনেছিল বলা যায়, এখন সেটাই প্রমাণিত হল মাত্র। আইনে প্রমাণ না হলে চাষাভুষার মন মানে না।

ললিতবাবু কখন আইবো?

আইজ আইবো না।

ছিদাম ভাবে, তাই এত মেয়েলীপনা! ললিতবাবু আজ আসবে না, যদি আসবার কথা থাকত তবে কুঞ্জার চালচলন কথাবার্তাও অন্যরকম হয়ে যেত।

যামু?

ক্যান যাইবা? বস। কই ছিলা এতকাল?

সে কথার জবাব না দিয়ে হাতপা ধোয়ার প্রয়োজন জানানো মাত্র কুঞ্জা তাকে পরিষ্কার কাপড় ও গামছা দেয়, ভিতরের রোয়াকে জলও দেয় নতুন বালতি ভরা, কাঁসার ঘটি দেয়, নতুন। তৈজসপত্র আবার হয়েছে কুঞ্জার, আগের চেয়ে ভাল-ভাবেই হয়েছে। গয়নাগাঁটি কেমন হয়েছে বলা যায় না, কানে পুরানো মাকড়ি দুটি ফিরে এসেছে চোখে পড়ে। ললিতবাবুর কাছেই মাকড়িটা ছিদাম বিক্রী করেছিল।

খিদেয় নিজেকে অসুস্থ ঠেকছিল ছিদামের। মুখ হাত ধুয়ে পরিষ্কার ধুতিখানি পরে ঘরে গিয়ে সে বসেই থাকে, মাঝে মাঝে হঠাৎ উত্তেজিত হয়ে সাগ্রহে কুঞ্জা দু'একটা কথা বলে, আবার ঝিমিয়ে পড়ে, তাকে কিছু খেতে দেবার কথাই তোলে না। ছিদাম শেষে মরিয়া হয়ে বলে, মুড়ি চিড়া আছে না কিছু?

কুঞ্জা গুটিসুটি মেরে তার দিকে কাত হয়ে বসেছিল, তড়াক করে যেন লাফিয়ে উঠে বলে, দেই, দেই! অখনি দেই।

এক ডালা মুড়ি আর এক খাবলা গুড় সে এনে দেয় ছিদামকে, তিনজনের খাবার মত। ছিদাম মুড়ি চিবোতে চিবোতে সন্ধ্যা ঘনিয়ে আসে।

কুঞ্জা দীপ জ্বালে, ধুনো পোড়ায়। বেড়ায় টাঙানো মালা জড়ানো সেই পুরানো আবছা ছবিটার সামনে সাষ্টাঙ্গে প্রণাম করে। মুড়ি চিবানো সাঙ্গ করে

জল খেয়ে চেয়ে চেয়ে দেখে ছিদাম। সন্ধ্যা সেরে আবার নিঝুম হয়ে বসে থাকে কুজ্জা তার দিকে পাশ ফিরে।

কেমন যেন হয়ে গেছে কুজ্জা। একসঙ্গে জীবন্ত আর মরা। এতক্ষণের লক্ষণগুলি মিলিয়ে এই সিদ্ধান্তে পৌছয় ছিদাম। নিজে থেকে যেচে সে তাকে এতটুকু আদর যত্নও করেনি। তামাক চাইলে সিগারেট দিয়েছে, মুখ হাত ধুতে চাইলে কাপড় গামছা জল দিয়েছে, খেতে চাইলে মুড়িগুড় খেতে দিয়েছে। দিয়েছে প্রবল উৎসাহের সঙ্গে, আগ্রহে একেবারে যেন অধীর হয়ে পড়ে, কিন্তু চাইলে তবে দিয়েছে, যা চেয়েছে, শুধু সেইটুকু। কিছু যেন খেয়াল নেই কুজ্জার, মনে নেই। একদিন সে স্বামী ছিল সেটা নয় বাদ গেল, একটা মানুষ ঘরে এলে, একটা মানুষকে ঘরে ডেকে বসালে, তার সুখসুবিধার দিকে যে একটু তাকাতে হয় তাও কুজ্জা ভুলে গেছে। খেয়ে উঠেছে, তাকে এখন আরেকটা সিগারেট দিলে হয়। না চাইলে কি দেবে! চাইলে হয়তো লাফিয়ে উঠবে দশটা দেবার জন্য।

তবে, গোড়ায় ভড়কে গিয়ে বিদায় নিতে চাইলে কুজ্জা তাকে বসতে বলেছিল। মুখ ফুটে ছিদামকে বলতে হয়নি, বসুম না কি? তা, এক হিসাবে ধরলে, এতকাল পরে ফিরে এসেই চলে যাওয়ার কথা বলা মানেই তো ডেকে বসতে বলতে মনে করিয়ে দেওয়া!

কেমন একটা অস্বস্তি বোধ করে ছিদাম। কুজ্জাকে এভাবে আবিষ্কার করার অস্বস্তি ছাড়াও অতিরিক্ত কিছু। বাইরে বাদলার আঁধার, ঘরে পিদীমের মিটিমিটি আলো, তারা, দু'জন থাকলেও তাদের ঘিরেই যেন নির্জনতা আর স্তব্ধতা থম থম করছে। তার ভাঙ্গাচোরা নোংরা ঘরখানা সাজানো গোছানো পরিষ্কার, তার কঙ্কালসার বৌটা হৃষ্টপুষ্ট সুন্দরী যুবতী—নতমুখে ঝিম হয়ে বসে আছে তো বসেই আছে। ছিদামের মধ্যে যুগযুগান্তের পুঁজি করা স্তূপাকার রহস্যানুভূতি আর ভয় পাকিয়ে পাকিয়ে মাথা তুলতে থাকে ধীরে ধীরে। এরকম কত গল্প সে শুনেছে কত লোকের মুখে। দশ পনের বছর পরে বিদেশ থেকে মানুষ ফিরল সাঁজসন্ধ্যায়, দেখল ঠিক যেমনটি রেখে গিয়েছেল তেমনি গিজ গিজ করছে বাড়ি ভরা আত্মীয় পরিজন—অথবা ভেঙ্গেচুরে গেছে ঘরবাড়ি, তার মধ্যে মাথা গুঁজে আছে দু'একজন আপনার লোক। অথচ অনেকদিন আগেই একরাত্রে রোগে কিম্বা দুর্ঘটনায় ছেলেবুড়ো মেয়েপুরুষ সব মরে বাড়িটা শ্মশান হয়ে গেছে, সন্ধ্যার পর সে পোড়ো বাড়ির ধার দিয়ে কেউ হাঁটে না! বাড়ি যে তার শুধু মায়া, আপনজনেরা রক্তমাংসের জীব নয়, বিদেশী মানুষটা তা শুধু টের পেয়েছে বৌকে কাঠের বদলে

উনানে নিজের পা গুঁজে রাঁধতে দেখে অথবা কোনো জিনিস চেয়ে সেটা আনতে বৌকে একঘর থেকে আরেক ঘরে হাত বাড়িয়ে দিতে দেখে।

কে জানে এ ঘরবাড়িও তার মায়া কি না! কুব্জা হয়তো সুশ্রী সুন্দর করেছে বাড়িটা, নিজেকে করেছে সুন্দরী তাকে ভোলাবার জন্য! গায়ে হাত দিয়ে দেখবে একবার কুব্জার গায়ে খাঁটি রক্তমাংস কি না?

মা ও মেয়ের কথা এতক্ষণ জিজ্ঞেস করেনি খেয়াল হয় ছিদামের। খানিকটা সে কাছে সরে যায় কুব্জার।

নাই, কেউ নাই, সগ্‌গলে মরছে। কুব্জা বলে মুখ না ফিরিয়েই, আমি পোড়াকপাইলা আমি ছাড়া মইরা জুড়াইয়েছে সব।

ছিদাম একটা হাত রাখে কুব্জার পিঠে। কুব্জা একবার মুখ ফিরিয়ে তাকায়, তাকিয়েই থাকে কিছুক্ষণ। তারপর আবার মুখ সোজা করে আগের মতই শূন্য দৃষ্টিতে তাকিয়ে থাকে বেড়ার দিকে।

কি বলবে কি করবে তারা ভেবে পায় না, তেমনিভাবেই বসে থাকে দু'জনে। আরেকটা সিগারেট চেয়ে নিয়ে টানা যেতে পারে, এ কথাটা সবে মনে পড়েছে ছিদামের, বাইরে থেকে ঘা পড়ে সামনের দরজায়।

কেডা? কুব্জা শুধায়।

আমি। জবাব আসে পুরুষের গলায়।

ছিদাম ফিস ফিস করে কুব্জাকে শুধায়, ললিতবাবু নাকি?

কুব্জা মাথা নামিয়ে সায় দেয়।

কি করণ যায় এখন?

কি জানি।

আবার ধাক্কা পড়ে দরজায়, আবার ললিত ডাকে। কুব্জা নড়েও না, সাড়াও দেয় না, উদাসীনের মত বসে থাকে।

খুলে দে। ছিদাম শেষে বলে নিজে থেকেই। উঠে দাঁড়িয়ে ভিতরের দরজা দিয়ে সে ঘর থেকে বেরিয়ে যায়। ভিতরের রোয়াক থেকে ভিখারীর ছাড়া পোশাকের বাণ্ডিলটা তুলে নিয়ে গোয়াল ঘরের পাশ দিয়ে বাঁশবনের ধার ঘেঁষে রাস্তায় নেমে পড়ে। টিপি টিপি বৃষ্টিটা তখন ধরেছে। আকাশে মেঘের ছড়াছড়ি, বিদ্যুতের ঘন ঘন চমক ও আওয়াজ।

# পেট ব্যথা

কথা মত মানোর মা শেষ রাত্রে ভৈরবকে তুলে দিতে গিয়ে টের পায় সে জেগেই আছে। মুখে আগে ডেকে আর দেখবে কি, একেবারে ঠেলা দিয়ে মানোর মা বলেছে, ওগো ওঠো। শুনছো? ওঠো গো।

তাতে গোসা হয়েছে জাগন্ত ভৈরবের।

এত তাড়া কিসের, অঁা, কিসের তাড়া এত? ঘুমোসনি রাতে বুঝি কত্খনে কালীকে তাড়িয়ে হাড় জুড়োবি ভেবে?

এ পর্যন্ত বললে কোনো কথা ছিল না, মানোর মা গায়ে মাখত না কথা। পুরুষ মানুষ অমন বলেই থাকে। কিন্তু উঠে এসে হাইটাই তোলার পর জানলার চাঁদের আলোয় নেংটি ছেড়ে ছেঁড়া মোটা হেঁটো ধুতিটি পরবার সময়তক্ জের চলে ভৈরবের গোসার।

হাঃ, সে বঙ্গে মাঝখানে যত ঘরোয়া কথা হয়েছে তা ডিঙিয়ে তার প্রথম রাগের কথাটাই একটানা বলে যাওয়ার মত, মেয়েলোক নইলে বলে কাকে। পেলে টেলে মেয়ে বেচে দেয় পেটের লেগে। মেয়ের মত পেলে একটা ছাগল বেচতে চেয়ে পাগল হবে সে তো ডাল-ভাত।

এতে অগত্যা গোসা করতে হয় মানোর মাকে।

ছাগল লোকে বেচে না পোড়ার মুখো, অভাবে নয়তো স্বভাবে? মানোর মা বলে কলহের গরম অবস্থায় গাল দেবার স্বরে, মেয়ের কথা বলো না যদি সরম থাকে একরত্তি। না খেয়ে মরেছে মেয়েটা, হায় গো! ছাগলটা বেচলে তখন বাঁচতো মেয়েটা। ছাগলের মায়ায় নিজের মেয়েকে খেতে না দিয়ে মারতে পারে কেউ পুরুষলোক ছাড়া! হাউ হাউ করে কেঁদে ফেলে মানোর মা কথা শেষ করার সঙ্গে সঙ্গে।

ছাগল বেচলে বাঁচতো ? মানোর মার ধাঁধায় কাবু হয়ে পড়ে ভৈরব, ছাগল কোথা ছিল তখন ? কালী তো জন্মালে দু'চার দিন আগে, মানো যাওয়ার দু'চার দিন আগে ওই গোয়াল-ঘরটায়।

ওর মা-টাকে বেচা যেত না ? বাচ্চা ক'টাকে ?

কার ছাগল কি বিত্তান্ত কিছু জানি না, বেচে দেব ? আর সবে বিইয়েছে দুটো তিনটে দিন আগে ?

রওনা দেও না ? এসো না গিয়ে ভালয় ভালয় ? মানোর মা বলে লড়ায়ে জেতা রানীর মত, বেলা যে দুপুর হয়ে যাবে সদরে পৌছতে ছাগল খেদিয়ে নিয়ে ?

গলায় কাপড়ের পাড় বেঁধে কালীকে টানতে টানতে ভৈরব রওনা দেয় সদরের উদ্দেশে শেষ রাত্রির অস্তগামী চাঁদের ম্লান জ্যোৎস্নায়। দু'পা গিয়েছে কি না গিয়েছে মানোর মা ছুটে এসে বাঁশের কঞ্চিটা হাতে তুলে দেয়। উপদেশ দেয় যে টানতে টানতে ছাগল নিয়ে যাওয়া চলে তিন কোশ পথ ? কালীকে সামনে দিয়ে পেছন থেকে কঞ্চির বাড়ি মেরে মেরে নিয়ে গেলে যদি ভরসা থাকে আজ সদরে পৌছবার।

উপদেশটা কাজে লাগে ভৈরবের, বৌয়ের উপদেশ। সে যেন জানে না ছাগল তাড়িয়ে নিয়ে যাবার কায়দা, জন্ম-ভোর ক্ষেত চষে আর গরু-ছাগল তাড়িয়ে নিয়ে চুলে তার পাক ধরেছে। তবে কি না কালীকে বার বার কঞ্চির বাড়ি মারতে হয় এই যা দুঃখ। পাড়ের দড়ি বেশ লম্বা ও শক্ত। বাঁধন খুলে পালাবার চেষ্টা করে করে কালী শেষে হার মানে। যুদ্ধের আগের সস্তা শাড়ির পাড়, চওড়া যেমন শক্ত তেমন। ঘরে কাপড় নেই ভৈরবের। এই কটা পাড় আজও টিকে আছে, গরু-বাঁধা দড়ির কাজ পর্যন্ত বুঝি ভাল চলত আজকালকার দড়ির চেয়ে এই পাড় দিয়ে, যদি গরুটা তার থাকত।

কোথা থেকে কার একটা ছাগল এসে তার ভাঙ্গা গোয়ালের ফাঁকা চালাটার নিচে পাঁচটা বাচ্চা বিইয়েছিল। মানোর শোকে কাতর, না খেয়ে না খেয়ে আধমরা মানোর মা শুকনো পাতা জ্বেলে মাঘের বাঘ-মারা শীত থেকে বাঁচিয়েছিল ছাগল আর তার বাচ্চা ক'টাকে নয়তো ছাগলটা বাঁচলেও ক'টা বাচ্চা টিকত কে জানে ! কয়েক দিন পরে জাফর এসেছিল তার ছাগল আর বাচ্চা নিয়ে যেতে। একটা বাচ্চা পুরস্কার দিয়ে গিয়েছিল।

দুধ না খেয়ে বাঁচবে তো ? জাফর শুধিয়েছিল। বাঁচাবো। বলেছিল ভৈরব উদাসীন ভাবে। মনে মনে সে ভাবছিল, বাঁচে তো বাঁচবে, না বাঁচে তো কচি

ছাগলের মাংস এক দিন মন্দ লাগবে না খুদের সঙ্গে দুটো পেঁয়াজ যদি কোনো মতে তুলে আনা যায় কান্নুর ক্ষেত থেকে।

তার মেয়ে মানো কিন্তু সত্যিই না খেয়ে মরেনি। চলতে চলতে এলোমেলো ভাবনার মধ্যে খাপছাড়া ভাবে ভৈরব অন্তত দশবার মনের মধ্যে জোর গলায় বলে যে মানো না খেয়ে মরেনি। মানোর মা ও-কথা বলে গায়ের জ্বালায়। নয়তো পেটের জ্বালায় মানো মরেছে রোগ হয়ে, ব্যারামে। না খেয়ে না খেয়ে গায়ে শক্তি না থাকায় হয় তো সে মরেছে রোগে, তেমন পথ্য পেলে হয় তো মরত না, তবু না খেয়ে যে মরেছে এ-কথা কোনো মতে মানবে না ভৈরব তার বাপ হয়ে। মানোর মা মরত না তা হলে? যোয়ান মর্দ মেয়েটা খেতে না পেয়ে মরল আর তার মা বেঁচে রইল, এ কখনো হয়! সেও তো মরেনি, তার আর দুটো ছেলে মেয়ে। দুর্ভিক্ষটা কোনো মতে সামলেছে ভৈরব। এক বেলা আধ বেলা শাক-পাতা খুদ-কুঁড়ো কোনো মতে জুটিয়ে হাড় চামড়া টিকিয়ে রেখে কোনো মতে বেঁচে থেকেছে সবাই মিলে,—মানো ছাড়া। মানোর অসুখ হ'ল। ওই অবস্থায় পোয়াতি মেয়ে বাঁচে কখনো অসুখ হলে। অসুখটা যদি না হতো, না খেয়ে মানো মরত না, শাক-পাতা খুদ-কুঁড়ো তারও জুটত, মানোও বেঁচে থেকে দেখত ক্ষেতে ক্ষেতে ভরপুর অজস্র ফসল, অনেক কাল যেমন ফসল কারো মাটিতে ফলেনি।

আর ক'টাদিন পরে মাঠের ফসল তার ঘরে উঠবে—জমিদার অবশ্য যদি কেড়ে না নেয় বাকী খাজনার দায়ে। তা, করালীবাবু কি এমন রাক্ষস হবে যে একটা বছর তাকে সময় দেবে না সামলাবার জন্য, এত বোকা কি হবে করালীবাবু যে সে বুঝতে পারবে না একটা বছর তাকে সময় না দিলে সে উৎখাত হয়ে যাবে, বছর বছর খাজনা দেবার কেউ আর থাকবে না তখন!

আনমনা ভৈরবের সামনে দাঁড়িয়ে কৈলাস বলে, বলি চলেছ কোথা ছাগল নিয়ে শুঁড়ির পো?

গায়ে যেন হাজার বিছে লাগে ভৈরবের। সা' বটে তার উপাধি, কিন্তু পাঁচ-পুরুষে শুঁড়ির কর্ম তো কেউ করেনি তার বংশে, পাঁচ-পুরুষে তারা চাষী। তার এক দূর-সম্পর্কের কুটুম সদরে মদ বেচে টাকা করে। এজন্য তাকে শুঁড়ি বলা আর বাপ মা বৌ মেয়ে তুলে গাল দেওয়া সমান কথা।

এই যাচ্ছি হেথা হোথা।

কৈলাস ব্যাপার বুঝে-মুহূর্তে নিজেকে সামলে নেয়। সুর বদলে বলে, রাগ

করো না। ওটা নিছক তামাসা। তামাসা বোঝ না, কেমন চাষী তুমি? যাই হোক, যত হোক, তুমি লোক ভাল, তা কি জানি না আমি? তবে কথা কি জানো, ছাগল নিয়ে যাচ্ছো কোথায়?

সদরে বেচে দেব ছাগলটা। ফসল তোলা-তক্ ক'টাদিন আর চলে না কোনো মতে।

সদরে গিয়ে ছাগল বেচবে? কৈলাস বলে আশ্চর্য হয়ে, তোমার তো আস্পর্দ্ধা কম নয় ভৈরব! গাঁয়ের গরু-ছাগল সব কিনে নিচ্ছি আমি যে যা বেচতে চায়, আমার লোক চাদ্দিকে রয়েছে, বেচতে যাতে কারো অসুবিধা না হয়, তুমি সদরে চলেছ একটা ছাগল বেচতে? আমাকে ছাড়িয়ে উঠতে চাও দেখছি তুমি!

পুবের আকাশে সূর্য তখন কয়েক হাত উঠেছে। কালাপুর ছাড়বার পথ এটা, একটু আগেই পুল। খালের চেয়েও মরা-মজা ছোট-খাটো নদীটা লোকে অনায়াসে হেঁটেই পার হয়ে যেত, পুল তৈরী করে দেবার কণ্ট্রাক্ট নিয়ে কৈলাস গুছিয়ে নিয়েছিল। ভোরের রোদে ঝলমলে বাঁকাটে পুলটার দিকে চেয়ে ভৈরব ভয়ডর ভুলে যায়।

আপনাকে গরু-ছাগল দেওয়া মানে তো খয়রাৎ করা।

বটে না কি? সবাই তাই আমাকে গছিয়ে দিতে পাগল! নাক ঝেড়ে কৈলাস বলে, শোন বলি তোকে ছ'টাকা সবাই পায়, তোকে আট দিচ্ছি আর কাউকে বলিস না। এমনি ছাগলের জন্য আট টাকা করে দিতে হলে ব্যবসা গুটোতে হবে। গাঁয়ে গিয়ে লতিফকে এ চিঠিটা দিবি যা—পেন্সিলে লিখে দিলাম তো কি হয়েছে, ওতেই হবে। ছাগলটা জমা দিলে লতিফ তোকে আটটা টাকা দেবে।

রও, রও। ভৈরব সাতঙ্কে বলে, আট টাকা কিসের? সদরে এ ছাগল আঠারো টাকায় বেচবো।

কৈলাসের মুখ গম্ভীর হয়ে যায়।—বাড়াবাড়ি করিস নে ভৈরব। ছাগল নিয়ে সদরে যাবার তোর রাইট নেই। তা জানিস ব্যাটা?

কি জন্যে? আমার ছাগল আমি যেথা খুশি নিয়ে যাব।

মাইরি? কৈলাস খেঁকিয়ে ওঠে বাঘা কুকুরের মত, আমি দশ-বিশ হাজার ঢেলে লাইসেন্স নেবো সরকারের কাছ থেকে, আর তোমরা যার যেথা খুশি নিয়ে গরু-ছাগল বেচবে? সরকার আইন করে দিয়েছে, চাল কাপড়, কেরোসিনের মত গরু-ছাগল কেউ গাঁয়ের বাইরে নিতে পারবে না অত টাকা ঢেলে কে নেবে লাইসেন্স?

ভৈরবকে ভড়কে যেতে না দেখে কৈলাস আশ্চর্য হয়ে যায়। ভৈরব নিশ্চিন্ত-ভাবে বলে, বোকা পেলে না কি কৈলাসবাবু? আইন শুধিয়েছি। চালানী কারবারে নামি যদি তো আইন দেখিয়ো তখন।

ভৈরব বলতে শুরু করলে কৈলাস ভুরু কুঁচকে তার দিকে চেয়ে ভাবে। একটা ছাগল কিছুই নয়, কিন্তু লক্ষণটা মন্দ। দশজনে জেনে বুঝে সাহস পেয়ে এ রকম শুরু করলেই তো সে গেছে। এ বিদ্রোহ দমন করা দরকার।

শহরে ঢুকতে না ঢুকতে সহজেই কালী বিক্রয় হয়ে যায় একুশ টাকায়। ভৈরব খুশি হয়। শুধু ভাল দাম পেয়েছে বলেই নয়, গেরস্ত ঘরে কালীকে বেচতে পেরেছে বলে। পোষা ছাগল বেচতে হওয়ার খেদটা তার দ্বিগুণ হয়ে উঠেছিল এই ভাবনায় যে কার কাছে কালীকে বেচবে, কেটেকুটে গর্ভিনী কালীকে হয় তো খেয়ে ফেলবে, নয় মাংস বেচে দেবে। যে দিনকাল পড়েছে। কৈলাসের কাছে তো গরু মহিষ পাঁঠা খাসী ছাগলের কোনো তফাৎ নেই, মাংস হলেই হল। কুকুর-বেড়ালও নাকি সে মেশাল দেয়, সে যে মাংস দৈনিক যোগান দেয় তাতে। কালী ভাল ঘরে পড়েছে ফল ফুল আনাজের মস্ত বাগানের মাঝখানে পুরানো একতলা বাড়ি, ছেলে-পুলে নিয়ে সংসারী ভদ্র গৃহস্থ, কালী বিয়োলে তার দুধটা খাবে, কালীকে নয়। বাড়ির লাগাও মাঠ-জঙ্গল আছে, কালী চরে বেড়াতেও পারবে।

কিছু সওদা করতে বাজারে যায় ভৈরব। একখানি গামছা কেনে, শাড়ির বদলে এতেই মানোর মার এক রকম চলে যাবে। আধ সের আলু এক সের ডাল মোট সাড়ে ছ'আনার হলুদ লঙ্কা ধনে আর জিরে, চার পয়সাতে সোডা আর দু'আনার একটি কাপড় কাচা সাবান কিনে গামছায় বাঁধে। শেষে ভেবেচিন্তে দু'আনার তামাক-পাতাও কিনে ফেলে মানোর মার জন্য।

তারপর পথের ধারে তেলেভাজার দোকানে গিয়ে বসে গাঁয়ের দিকে চলতে শুরু করার আগে একটু বিশ্রাম করতে ও কিছু তেলেভাজা খেয়ে নিতে। তেলেভাজা বড়ই পছন্দ করে।

বাদাম তেলের চেনা গন্ধে পুরনো দিনের খিদে যেন পাক দিয়ে জেগে ওঠে ভৈরবের মন ও পেটের মধ্যে। বসে বসে অনেকগুলি তেলেভাজা সে খেয়ে ফেলে, জল ও তেলেভাজায় পেট ভরে যাওয়া পর্যন্ত। পেটভরার আরামে অলস অবশ হয়ে আসে সর্বাঙ্গ, মাথা ঝিমিয়ে আসে মধুর শান্তিতে। শুধু তার জীবনটা নয়, জগৎটাও জুড়িয়ে গেছে ভৈরবের। সামনে নোংরা রাস্তায় ধুলো উড়িয়ে যে মিলিটারী লরীগুলো চলেছে, দিক কাঁপিয়ে সেগুলি চলতে শুরু করার পর দেখতে

দেখতে দুর্দশা তার চরমে এসে ঠেকেছে, সেগুলিও এখন আর বুকের মধ্যে অভিশাপের দপদপানি জাগায় না। রাগ দুঃখ আপসোস দুর্ভাবনা সব তলিয়ে গেছে ভরা-পেটের তেলেভাজার তলে!

ঘুম আসা চোখে ভৈরব বাইরে বেলার দিকে তাকায়। গাঁয়ে যখন ফিরতে হবে, রওনা দেওয়াই ভাল। তেমন নাছোড়-বান্দা হয়ে যদি চেপেই ধরে ঘুম, পথের ধারে কোনো গাছতলায় ঘুমিয়ে নিলেই হবে খানিক। গামছায় বাঁধা জিনিস কাঁধে তুলে আস্তে আস্তে সে হাঁটতে শুরু করে। আসবার সময় চোখে লাগানো ছিল নানা ভাবনার ঠুলি, দেখতে পায়নি, এবার শহর ছাড়িয়েই দু'দিকে ছড়ানো পরের ক্ষেতের ফসল দেখে চোখ তার জুড়িয়ে যায়, মন ভরে যায় ওই সবুজের মতই তাজা খুশিতে। তার নিজের ক্ষেতটুকু যেন লুকিয়ে আছে যে দিকে তাকায় সেইখানে।

ডাক দিয়ে তাকে দাঁড় না করিয়ে এবার কৈলাস সামনে থেকেই তার পথ আটকায়। তার সঙ্গে এবার দু'জন ষণ্ডা-গুণ্ডা চেহারার মানুষ।

ছাগল বেচলি ভৈরব?

ভৈরব উৎসাহের সঙ্গে বলে, বেচেছি গো কৈলাসবাবু, তোমার আশীর্বাদে। দর পেয়েছি এক কুড়ি এক টাকা।

তাই না কি! তা বেশ করেছিস, আমার বেচা-কেনার ঝক্কিটা তুই নিজেই পুইয়েছিস। আট গণ্ডা কমিশন দেব তোকে। বার কর দিকি টাকাটা।

কৈলাস তাকে ছোঁয় না, সঙ্গের লোক দু'জন ভৈরবকে ধরে কোমরে-বাঁধা টাকা বার করে তার হাতে দেয়। টাকা পয়সা গুণে হিসাব করতে করতে কৈলাস বলে, হুঁ, খরচা করা হয়েছে এর মধ্যে। দাঁড়া, হিসেব করে তোর পাওনা বুঝিয়ে দিচ্ছি। তোর ছাগলের দাম বাবদ আট টাকা আর আট আনা মেহনৎ—সাড়ে আট টাকা। একুশ থেকে সাড়ে আট গেলে থাকে সাড়ে বারো, এই আমি নিলাম সাড়ে বারো, বাকীটা তোর।

এ কেমন ধারা তামাসা কৈলাসবাবু? ছাড়ো আমায়, ছেড়ে দাও।

তামাসা? ব্যাটা, তুই আমার তামাসার পাত্র? দাঁতে দাঁত ঘষে কৈলাস গালে এক চড় বসিয়ে দেয় ভৈরবের, বলিনি তোকে, আমি ছাড়া এ এলাকায় গরু-ছাগল কেনা-বেচার লাইসেন্স কারো নেই, ছাগল বেচতে হলে আমাকে বেচতে হবে? ঘাড়ে তোর ক'টা মাথা রে হারামজাদা, গট-গট করে সদরে চলে গেলি ছাগল বেচতে বারণ না মেনে?

ভৈরব ক্রুদ্ধ অসহায় আর্তনাদের সুরে বলে, ডাকাতি করে গরীবের পয়সা কেড়ে নেবে ? নাও—আমি থানায় যাবো, নালিশ করবো।

থানায় যাবি ? নালিশ করবি ? কৈলাসের মুখে হাসির ব্যঙ্গ দেখা দেয়, যা ব্যাটা থানায়, নালিশ কর গা। বলে তাকে থানার দিকে এগিয়ে দেবার জন্যই যেন পা তুলে জোরে এক লাথি কষিয়ে দেয় তার বাঁ কোমর লক্ষ্য করে। লাথিটা লাগে ভৈরবের পেটে।

পথ-চলতি রাম শ্যাম যদু মধুরা ভৈরবকে জমিদার শ্রীযুক্ত লক্ষ্মীনারায়ণের প্রতিষ্ঠিত ও সরকারী সাহায্যপ্রাপ্ত হাসপাতালে নিয়ে যায়। ওদের মধ্যে দু'জন কাছাকাছি এসে পড়েছিল ঘটনাটা ঘটবার সময়। লাথি মারাটা তারা দেখেছে,—কৈলাসকেও কে না চেনে এ অঞ্চলে! তারা কাছে এসে পৌছতে পৌছতে কৈলাসেরা অবশ্য চলতে শুরু করে দিয়েছিল ভৈরবকে রাস্তায় ফেলে রেখে,—দৌড়ে পালায়নি, কৈলাস আগে আগে হাঁটছিল হেলে-দুলে, পিছনে চলছিল সঙ্গী দু'জন, কিছুই যেন ঘটেনি এমনিভাবে। পথে পড়ে মানুষটাকে দুমড়ে মুচড়ে কাতরাতে দেখে, বমির সঙ্গে রক্ত তুলতে দেখে, রাম শ্যাম গোড়াতে ভড়কেই গিয়েছিল খানিকটা। কিন্তু যদু মধুরা এসে পড়বার আগেই কাছাকাছি থানা থেকে আঁচলা ভরে জল এনে ভৈরবের মুখে-চোখে ছিটিয়ে দিতেও আরম্ভ করেছিল।

দু'হাতে পেট চেপে ভৈরবের বেঁকে তেবড়ে যাওয়া কিছুতে কমছে না দেখে সবাই পরামর্শ করে চলতি এক গরুর গাড়িতে চাপিয়ে তাকে হাসপাতালে নিয়ে এসেছে।

আর ভৈরবের এমনি সৌভাগ্য যে, এই অসময়ে বাড়িতে দিবানিদ্রা দেওয়ার বদলে স্বয়ং কুঞ্জ ডাক্তার হাসপাতালে হাজির ছিল। কৈলাসের প্রতিনিধি বলাই-এর সঙ্গে কুঞ্জ ডাক্তারের কুইনিন সংক্রান্ত আলোচনা চলছিল একটা।

হাসপাতালে পৌছেই আরেকবার বমি করে ভৈরব। একগাদা তেলে-ভাজার সঙ্গে উঠে আসে এক গাদা রক্ত। কুঞ্জ ডাক্তার তাকে পরীক্ষা করতে করতে শুধোয়, কি হয়েছে ?

মধু বলে, রাস্তায় পড়ে ছটফট করছিল আর রক্ত-বমি করছিল ডাক্তারবাবু। আমরা তুলে এনেছি।

যদু বলে, কারা না কি মার-ধোর করেছে।

শ্যাম বলে, পেটে লাথি মেরেছে এক জন।

রাম বলে, ছি, ছি, পেটে এমন লাথি মানুষ মারে মানুষকে! মরে যদি যায়।

কুঞ্জ ডাক্তার বলে, লাথি মেরেছে? কে লাথি মেরেছে? ধরতে পারলে না তোমরা তাকে?

রাম বলে, আজ্ঞে, লাথিটা মারলেন কৈলাসবাবু।

শুনে বলাই বলে, হুম্।

শ্যাম বলে, মোরা দু'জন আসতেছিলাম, কাছে যেতে যেতে লাথি মেরে কৈলাসবাবু চলে গেলেন সাথের লোক নিয়ে।

আচ্ছা, আচ্ছা, হয়েছে। থামো বাবু তোমরা একটু, লোকটাকে দেখতে দাও! বলে কুঞ্জ ডাক্তার গম্ভীর মুখে গভীর মনোযোগের সঙ্গে ভৈরবকে পরীক্ষা করে, লোক-দেখানো অনাবশ্যক পরীক্ষাও করে ডাক্তারী যন্ত্রপাতি দিয়ে। বমিটা ভাল করে দেখে। তার পর সে রায় দেয়, কলিক। কলিক হয়েছে।

বলাই বলে, আঃ! তাই বটে। পেট চেপে ধরে মোচড় খাচ্ছে দেখে আমারও তাই মনে হচ্ছিল।

রাম শ্যাম যদু মধুদের শুনিয়ে কুঞ্জ ডাক্তার বলে, কলিকের ব্যথা উঠেছে। কলিকের ব্যথা হল, যাকে তোমরা শূল বেদনা বলো। ঠেসে তেলেভাজা খেয়েছে, দেখছো না বমি তেলেভাজায় ভর্তি?

মধু বলে, কিন্তু ডাক্তারবাবু—ও রক্তটা?

কলিকে রক্ত ওঠে।

যদু বলে, পর্শু মোকে শূল বেদনায় ধরেছিল ডাক্তারবাবু। রক্ত তো ওঠেনি? বমি হতে পেট ব্যথাটা নরম পড়ল।

রোগের লক্ষণ সবার বেলা এক রকম হয় নাকি?

শ্যাম বলে, আমরা যে দেখলাম ডাক্তারবাবু লাথি মারতে?

দেখেছো তো বেশ করেছো। ডাক্তারের চেয়ে বেশি জানো তুমি? লাথি কে মেরেছে কে মারেনি জানি না বাবু, তেলেভাজা খেয়ে ওর কলিকের ব্যথা উঠেছে।

রাম বলে, কৈলেসবাবু লাথি মারতেই পড়ে গেল, রক্ত-বমি করতে লাগল—

যাও দিকি তোমরা, যাও। যাও, যাও, বাইরে যাও, ভিড় করো না। ওষুধ-পত্তর দিতে দাও মানুষটাকে, চিকিৎসা করতে দাও। বেরোও সব এখান থেকে।

রাম শ্যাম যদু মধুরা হাসপাতালের প্রাঙ্গণে নেমে যায়। ভৈরব দুমড়াতে মোচড়াতে থাকে হাসপাতালের দু'টি লোহার খাটের একটিতে। আরেক বার সে

বমি করে। এবার তেলেভাজা ওঠে কম, রক্ত ওঠে বেশি। মনে হয়, রক্ত বমি করে তার পেট ব্যথা বুঝি একটু নরম হয়েছে তার ছটফটানি অনেকটা কমে আসে।

বাইরে থেকে গুঞ্জন কানে আসে কুঞ্জ ডাক্তারের, বাড়ি যাবার জন্য হাসপাতাল থেকে বেরোতেই ক্রুদ্ধ ঝাপ্‌টার মত এসে লাগে গুঞ্জনধ্বনিটা। ইতিমধ্যে রাম, শ্যাম, যদু মধুদের সংখ্যা অনেক বেড়ে গেছে। তেঁতুলগাছটার তলায় জোট বেঁধে তাদের উত্তেজিত আলোচনা চলছে। একটু শঙ্কিত দৃষ্টিতেই তাদের দিকে তাকাতে তাকাতে পাশ কাটিয়ে খানিক তফাৎ দিয়ে কুঞ্জ ডাক্তার এগিয়ে যায়।

বাড়ি গিয়ে খেয়ে দেয়ে ঘুমের আয়োজন করছে কুঞ্জ ডাক্তার, সেই উদ্ধত ক্রুদ্ধ গুঞ্জনধ্বনি দূর থেকে এগিয়ে এসে থেমে দাঁড়ায় তার বাড়ির দরজার সামনে।

বাইরে থেকে হাঁক আশে: ডাক্তারবাবু! ও ডাক্তারবাবু! শূলবেদনার রুগী এসেছে আর একজন—কলিকের রুগী।

ভয়ে বিবর্ণ কুঞ্জ প্রায় কাঁপতে কাঁপতে বাইরে গিয়ে দেখতে পায়, তারই সদরের চৌকাটে মুখ থুবড়ে পড়ে দুমড়ে মুচড়ে গোঙাচ্ছে কৈলাস। মুখ দিয়ে গড়িয়ে পড়ছে রক্ত।

রাম শ্যাম যদু মধুরা বলে, পোলাও মাংস খেয়ে শূলবেদনা ধরেছে ডাক্তারবাবু, কলিক হয়েছে।

## শিল্পী

সকালে দাওয়ায় বসে মদন সারা গায়ে শীতের রোদের সেঁক খাচ্ছিল, হঠাৎ তার পায়ে খিঁচ ধরল ভীষণভাবে।

একেবারে সাত সাতটা দিন তাঁত না চালিয়ে হাতে-পায়ে কোমরে-পিঠে কেমন আড়ষ্ট মত বেতো ব্যথা ধরেছিল, তাতে আবার গাঁটে গাঁটে ঝিলিকমারা কামড়ানি। সুতো মেলে না, তাঁত চলে না, বিনা রোগে ব্যারাম ধরার মত হন্দ করে ফেলে। ঘণ্টার পর ঘণ্টা একটানা ধরাবাঁধা নড়ন চড়ন তাঁত চালানোর কাজে, তার অভাবে শরীরটা মিইয়ে ঝিমিয়ে ব্যথিয়ে ওঠে দু'দিনে, রাতে ঘুম আসে না, মনটা কেমন টনটন করে একধরনের উদাসকরা কষ্টে, সব যেন ফুরিয়ে গেছে! যাত্রা শুনতে গিয়ে নিমাই সন্নাসী হয়ে বেরিয়ে যাবার সময় যেমন লাগে তেমনি ধারা কষ্ট, তবে ঢের বেশি জোরালো আর অফুরন্ত। শরীর মনের ওসব উদ্বেগ সয়ে চুপচাপ থাকে মদন। যা সয় তা সইবে না কেন।

সকালে উঠেই মা গেছে বৌকে সাথে নিয়ে বাবুদের বাড়ি। বাড়ির মেয়েদের ধরবে, বাবুর ছোট মেয়ের বিয়ে উপলক্ষে দু'একখানা ভাল, মদন তাঁতির নাম করা বিশেষ রকম ভাল, কাপড় বুনে দেবার ফরমাস যদি আদায় করতে পারে। বাবুর বাড়ির বায়না পেলে সুতো অনায়াসে যোগাড় হয়ে যাবে বাবুদেরই কল্যাণে। বাড়িতে ছিল শুধু মদনের মাসি। তার আবার একটা হাত নুলো, শরীরটি প্যাকাটির মত রোগা। মদনের হাউমাউ চীৎকার শুনে সে ছুটে আসে মদনের দু'বছরের ছেলেটাকে কোলে নিয়ে, সাথে আসে মাসির চার বছরের মেয়ে। মাসির কি ক্ষমতা আছে এক হাতে টেনে খিঁচধরা পা ঠিক করে দেয় মদনের। মাসিও চেঁচায়। মদনের চিৎকারে ভয় পেয়ে ছেলে মেয়ে দুটো আগেই গলা ফাটিয়ে কান্না জুড়েছিল!

তখন রাস্তা থেকে ভুবন ঘোষাল এসে ব্যাপারটা বুঝেই গোড়ালির কাছে মদনের পা ধরে কয়েকটা হ্যাঁচকা টান দেয় আর উরুতে জোরে জোরে থাপড় মারে। যন্ত্রণাটা সামালের মধ্যে আসে মদনের, মুচড়ে মুচড়ে ভেঙ্গে পড়ার বদলে বসে আসে পা'টা।

বাঁচালেন মোকে।

মুখে শুষতে শুষতে মদন পায়ে হাত ঘসে। খড়িওঠা ফাটা পায়ে হাতের কড়া তালুর ঘষায় শব্দ হয় শোষেরই মত।

ভুবন পরামর্শ দেয়: উঠে হাঁটো দু'পা। সেরে যাবে।

মদন কথা কয় না। এতক্ষণে আশে পাশের বাড়ির কয়েকজন মেয়ে পুরুষ ছুটে এসে হাজির হয়েছে হুল্লোড় শুনে। শুধু উদি আসেনি প্রায় লাগাও কুঁড়ে থেকে, কয়েকটা কলাগাছের মোটে ফারাক মদন আর উদির কুঁড়ের মধ্যে। ঘর থেকেই সে তাঁতিপাড়ার মেয়ে পুরুষের পিত্তি জ্বালানো মিষ্টি গলায় চেঁচাচ্ছে: কি হল গো? বলি হল কি?

ভুবন রাস্তা থেকে উঠে এলেও এটা জানা কথাই যে উদির কুঁড়ে থেকেই সে ডোবা ঘুরে রাস্তা হয়ে এসেছে। উদিই হয়তো তাড়া দিয়ে পাঠিয়েছে তাকে। সাতদিন তাঁত বন্ধ মদনের, বৌটা তার ন'মাস পোয়াতি, না খেয়ে তার ঘরে পাছে কেউ মরে যায় উদির এই ভাবনা হয়েছে, জানা গেছে কাল। কিছু চাল আর ডাল সে চুপি চুপি দিয়েছে কাল মদনের বৌকে, চুপি চুপি শুধিয়েছে মদনের মতি গতির কথা, সবার মত মজুরি নিয়ে সাধারণ কাপড় বুনতে মন হয়েছে কিনা মদনের। কেঁদে উদিকে বলেছে মদনের বৌ যে না, একগুয়েমী তার কাটেনি।

পাড়ার যারা ছুটে এসেছিল, ভুবনকে এখানে দেখে মুখের ভাব তাদের স্পষ্টই বদলে যায়। ইতিমধ্যে পিসি পিঁড়ি এনে বসতে দিয়েছিল ভুবনকে। বারবার সবাই তাকায় মদন আর ভুবনের দিকে দু'চোখে স্পষ্ট জিজ্ঞাসা নিয়ে। সেও কি শেষে ভুবনের ব্যবস্থা মেনে নিল, রাজী হল প্রায় বেগার খাটা মজুরি নিয়ে সস্তা ধুতিশাড়ি গামছা বুনে দিতে? মদন অস্বস্তি বোধ করে। মুখের খোঁচা খোঁচা গোঁফ দাড়ি মুছে ফেলে হাতের চেটোতে।

সবার নিঃশব্দ জিজ্ঞাসার জবাবেই যেন বুড়ো ভোলাকে শুনিয়ে সে বলে, পায়ে খিঁচ ধরল হঠাৎ। সে কি যন্তনা, বাপ্, একদম যেন মিত্যু যন্তনা, মরি আর কি। উনি ছুটে এসে টেনে টুনে ঠিক করে দিলেন পা'টা, বাঁচালেন মোকে।

গগন তাঁতির বেঁটে মোটা বৌ অদ্ভুত আওয়াজ করে বলে, অ! কাছেই

ছিলেন তা এলেন ভাল তাইতো বলি মোরা।

তাঁত না চালিয়ে গা'টা ঠিক নেই। তাড়াতাড়ি বলে মদন। গগন তাঁতির বৌয়ের মুখকে তার বড় ভয়।

বৃন্দাবন দাঁড়িয়ে ছিল পিছনে, অপরাধীর মত। তার কুঁড়েও মদনের ঘরের প্রায় লাগাও—উত্তরে একটা আম গাছের ওপাশে, যার দু'পাশের ডালপালা দু'জনের চালকে প্রায় ছোঁয় ছোঁয়।

বুড়ো ভোলার চেয়ে বৃন্দাবনের বয়স অনেক কম কিন্তু শরীর তার অনেক বেশি জরাজীর্ণ। একটি তার পুরানো জীর্ণ তাঁত, গামছা আর আটহাতি কাপড় শুধু বোনা যায়। তাঁতে সে আর বসে না, ক্ষমতা নেই। তার বড় ছেলে রসিক তাঁত চালায়। সুতোর অভাবে তাঁতি পাড়ায় সমস্ত তাঁত বন্ধ, অভাবে ও আতঙ্কে সমস্ত তাঁতি পাড়া থম থম করছে : শুধু তাঁত চলছে কেশবের আর বৃন্দাবনের।

ভুবন অমায়িক ভাবে বৃন্দাবনকে জিজ্ঞাসা করে, ক'খানা গামছা হয়েছে বৃন্দাবন ?

বৃন্দাবন যেন চমকে ওঠে। এক পা পিছিয়ে যায়।

জানি না বাবু, মোর ছেলা বলতে পারে।

কেশবকে বোলো বোনা হলে যেন পয়সা নিয়ে যায়।

বাঁকা মেরুদণ্ডটা একবার সোজা করবার চেষ্টা করে বৃন্দাবন অসহায় করুণ দৃষ্টিতে সবার দিকে একবার তাকায়।

ছেলেকে শুধোবেন বাবু। ওসব জানি না কিছু আমি।

পিছু ফিরে ধীরে ধীরে চলে যায় বৃন্দাবন !

গগনের বৌ বলে মুখ বাঁকিয়ে ঝাঁজের সঙ্গে, আমি কিছু জানি না গো, মোর ছেলা জানে ! কত ঢং জানে বুড়ো।

বুড়ো ভোলা বলে, আহা থাম না বুনোর মা ? অত কথায় কাজ কি। যন্ত্রনা গেছে না মদন ? মোরা তবে যাই।

কেশব গেলেই পয়সা পাবে, গামছা কাপড় বুনে দিলেই পয়সা মেলে, এসব কথা—এসব ইঙ্গিত দাঁড়িয়ে দাঁড়িয়ে শুনতে তারা ভয় পায়। সব ঘরে রোজগার বন্ধ, উপোস।

ভুবন বলে, তোমার গাঁয়ের তাঁতিরা, জানো মদন, বড় বোকা।

মদন নিজেও সাতপুরুষে তাঁতি। রাগের মাথায় সে ব্যঙ্গই করে বসে, সে কথা বলতে। তাঁতি জাতটাই বোকা।

ভুবন নিজের কথা বলে যায়, সুতো কিনতে পাচ্ছিস-না, পাবিও না কিছুকাল। তাঁত বসিয়ে রেখে নিজে বসে থেকে লাভ কি? মিহির বাবু সুতো দিচ্ছেন, বুনে দে, যা পাস তাই লাভ। তা নয় সুতো না কিনতে দিলে কাপড়ই বুনবে না, একি কথা? তোমার কথা নয় বুঝতে পারি, সস্তা কাপড় বুনবেই না তুমি, কিন্তু ওরা—

পোষায় না ওদের। সুতো কি সবাই কেনে, না কিনতে পারে? আপনি তো জানেন, বেশির ভাগ দাদন কর্জে তাঁত চালায়। পড়তা রাখে দিবারাত্রির তাঁত চালিয়ে, মুখে রক্ত তুলে। আপনি তাও আদ্দেক করতে চান, পারব কেন মোরা?

নইলে ইদিকে সে পড়তা থাকে না বাপু। কি দরে সুতো কেনা জানো? ভুবন আপসোসের শ্বাস ফেলে, যাক গে, কি করা যাবে। কত্তাকে কত বলে তোমাদের জন্ত সুতো বরাদ্দ করিয়েছিলাম, তোমরা না মানলে উপায় কি। বুঝিতো সব কিন্তু দিনকাল পড়েছে খারাপ, তাঁত রেখে কোনোমতে টিকে থাকা। নয়তো দু'দিন বাদে তাঁত বেচতে হবে তোমাদের। ভাল সময় যখন আসবে, সুতো মিলবে আবার, তখন মনে পড়বে এই ভুবন ঘোষালের কথা বলে রাখছি, দেখো মিলিয়ে। তখন আপসোস করবে আমার কথা শুনলে তাঁতও বজায় থাকত, নিজেরাও টিকতে।

তাঁত বাঁধা দিতে বেচতে হলে মিহিরবাবুর হয়ে ভুবনই কিনবে। সেই ভরসাতেই হয়তো গাঁট হয়ে বসে আছে লোকটা। কিন্তু সে পর্যন্ত কি গড়াবে? তার আগে হয়তো ভুবনের কাছে সুতো নিয়ে বুনতে শুরু করবে তাঁতিরা।

মাসি এসে ঘুর ঘুর করে আশে পাশে। বামুনের ছেলে পায়ে হাত দিয়েছে মদনের, গড় হয়ে পায়ের ধুলো নিয়ে ভুবনকে যতক্ষণ সে প্রণাম না করছে মাসির মনে স্বস্তি নেই। মদনের বুঝি খেয়াল হয়নি, ভুলে গেছে। মদনের পা দুটো টান হয়ে ভুবনের পিঁড়ির দিকে এগিয়ে গেলে মাসির আর ধৈর্য থাকে না। মদনের কানের কাছে মুখ নিয়ে গিয়ে প্রণামের কথাটা মনে করিয়ে দেয়।

মদন একেবারে খিঁচড়ে ওঠে, মেয়েটাকে নে না কোলে, কেঁদে মরছে? মরগে না হেথা থেকে সেথা মরবি?

ছেলে মেয়ে দুটোকে নিয়ে মাসি পালায়। মদনের এ মেজাজ চেনে মাসি। মেয়ে কাঁদছে বলে বকুনি দিছে, ওটা ছুতো। ছেলে পিলে কানের কাছে চেঁচালে মানুষের অশান্তি কেন হবে মাসিও জানে না মদনও বোঝে না। ছেলে মেয়ের কান্না মদনের কানে লাগে না। তাঁতের ঠকঠকি, মেয়েদের বকাবকি, ঝিঁঝির ডাকের

মত। মেজাজটাই বিগড়েছে মদনের। না করুক প্রণাম সে বামুনের ছেলেকে। মদনের ওপর মাসির বিশ্বাস খাঁটি। রামায়ণ সে পড়তে পারে সুর করে, তাঁতের কাজে বাপের নাম সে বজায় রেখেছে, সেরা জিনিস তৈরীর বায়না পায় মদন তাঁতি। মদনের মার সাথে কচি বয়সে এ বাড়িতে এসে মাসি শুনেছিল, বাবুদের বাপের আমলে বেনারসী বুনে দেবার বায়না পেয়েছিল মদনের বাপ। বিয়ের সময় জালের মত ছিষ্টিছাড়া শাড়ি বুনে পরতে দিয়ে তার সঙ্গে যে মস্করা করেছিল মদনের বাপ সে কথা কোনোদিন ভুলবে না মাসি। আজ আকাল, বায়না আসে না, সুতো মেলে না, তাঁত চলে না, তবু মদন ওঁচা কাপড় বোনে না। ওর জন্য কষ্ট হয় মাসির, ওর বাপের কথা ভেবে। মা বৌ যেন কেমন ব্যাভার করে ওর সঙ্গে।

মদনের বাপ যদি আজ বেঁচে থাকত, মাসি ভাবে। বেঁচে থাকলে সাড়ে চার কুড়ির বেশি বয়স হত তার। মাসি তা ভাল বোঝে না। শুধু শ্রীধরের চেয়ে সে বেশি বুড়ো হয়ে পড়ত ভাবতে মনটা তার মুসড়ে যায়। শ্রীধর তাঁতির বেঁচে থাকার দুর্ভাগ্য দেখে সে নিজেই যে কামনা করে, এবার বুড়োর যাওয়াই ভাল।

না থাক মদনের বাপ। মদন তো আছে!

মদনের মা বৌ ফিরে আসে গুটি গুটি, পেটের ভারে মদনের বৌ থপ থপ পা ফেলে হাঁটে, হাত পা তার ফুলছে ক'দিন থেকে। পরনের জীর্ণ পুরানো শাড়িখানা মদন নিজে বুনে দিয়েছিল তাকে বিয়ের সময়। এখনো পাড়ের বৈচিত্র্য, মিহি বুননের কোমল থাপি উজ্জলতা সব মিলে এমন সুন্দর আছে কাপড়খানা যে অতি বিশ্রীভাবে পরলেও রুক্ষ জট বাঁধা চুল চোক্‌লা ওঠা ফাটা চামড়া এসব চিহ্ন না থাকলে বাবুদের বাড়ির মেয়ে মনে করা যেত তাকে।

মদনের মা বিড় বিড় করে বকতে বকতে আসছিল লাঠি ধরে কুঁজো হয়ে, ভুবনের সামনে সে কিছু না বললেই মদন খুশি হত। কিন্তু বুড়ীর কি সে কাণ্ডজ্ঞান আছে। সামনে এসেই সে শুরু করে দেয় মদন তাঁতির এয়োতি বশীকরণ বসন্ত শাড়ির বায়নার কথা শুনেই বাবুর বাড়ির মেয়েদের হাসি টিটকারি দিয়ে তাদের বিদেয় করার কাহিনী। ওসব কাপড়ের চল আছে নাকি আর, ঠাকুমা দিদিমারা ঝিরা আর চাষার ঘরের মেয়েরা পরে ওসব শাড়ি।

মদন তাঁতি! মদন তাঁতির কাপড়! বনগাঁয় শ্যাল রাজা মদন তাঁতি।

বলল? বলল ওসব কথা? পা গুটিয়ে সিধে হয়ে বলে মদন, বেড়েছে—বড় বেড়েছে বাবুরা। অতি বাড় হয়েছে বাবুদের, মরবে এবার।

দাওয়ায় উঠতে টলে পড়বার উপক্রম করে মদনের বৌ। খুঁটি ধরে সামলে নিয়ে ভেতরে চলে যায়, ভেতর থেকে তার উগ্র মন্তব্য আসে: এক পয়সার মুরোদ নেই, গর্বো কত!

ভুবন সান্ত্বনা দিয়ে বলে, মেয়েরা অমন বলে মদন, ওসব কথায় কান দিতে নেই।

তা বলে, বাবুদের বাড়ির মেয়েরাও বলে, তার মা বৌও বলে, উদিও বলে। কিন্তু সব মেয়েরা বলে না। এই তাঁতিপাড়ার অনেক মেয়েই বলে না। মদন তাঁতিকে সামনে খাড়া করিয়ে তারা বরং ঝগড়া করে ঘরের পুরুষদের সঙ্গে। মদনও তাঁত বোনে তারাও তাঁত বোনে, পায়ের ধুলোর যুগ্যি নয় তারা মদনের। এক আঙ্গুল গোঁপদাড়ির মধ্যে ভাঙ্গা দাঁতের হাসি জাগিয়ে মদন শোনায় ভুবনকে। একটা এঁড়ে তাঁতির তেজ আর নিষ্ঠায় একটু খটকাই যেন লাগে ভুবনের। একটু রাগ একটু হিংসার জালাও যেন হয়। সম্প্রতি মিহিরবাবুর তাঁতের কারবারে জড়িয়ে পড়ার পর সে শুনেছিল এ অঞ্চলের তাঁতি মহলে একটা কথা চলিত আছে: মদন যখন গামছা বুনবে। গোড়ায় কথাটার মানে ভাল বোঝেনি, পরে টের পেয়েছিল, সূর্য পশ্চিমে উঠবে-এর বদলে ওই কথাটা এদিকের তাঁতিরা ব্যবহার করে। সে জানে, মদন যদি তার কাছ থেকে সুতো নিয়ে কাপড় বুনে দিতে রাজী হয় আজ, কাল তাঁতি পাড়ার বেশির ভাগ লোক ছুটে আসবে তার কাছে সুতোর জন্য। বড় খামখেয়ালী একগুঁয়ে লোকটা, এই রাগে, এই হাসে, হাহুতাশ করে, এই লম্বাচওড়া কথা কয় যেন রাজামহারাজা!

উঠবার সময় ভুবনের মনে হয় ঘর থেকে যেন একটা গোঙানির আওয়াজ কানে এল।

তার পরেই মাসির গলা: ও মদন, ছাখসে বৌ কেমন করছে।

ভুবন গিয়ে উদিকে পাঠিয়ে দেয় খবর নিতে। বেলা হয়েছে তার বেরিয়ে পড়া দরকার, কাজ অনেক। কিন্তু মদনের ঘরের খবরটা না জেনে যেতে পারে না। তেমন একটা বিপদ ঘাড়ে চাপলে মদন হয়তো ভাঙতে পারে। উদির জন্য অপেক্ষা করতে করতে সে বিরক্ত হয়ে ওঠে। ও ছুঁড়ির বড় বাড়াবাড়ি আছে সব বিষয়ে, খবর আনতে গিয়ে হয়তো সেবা করতেই লেগে গেছে মদনের বৌয়ের। কি হয়েছে মদনের বৌয়ের? কি হতে পারে? গুরুতর কিছু যদি হয়…

উদি ফেরে অনেকক্ষণের পরে। অনেকটা পথ হেঁটে মদনের বৌয়ের শরীরটা

কেমন কেমন করছিল, একবার মূর্চ্ছা গেছে। মনে হয়েছিল বুঝি ওই পর্যন্তই থাকবে, কিন্তু পরে মনে হচ্ছে প্রসব ব্যাথাটাও উঠবে।

পেসব হতে গেলে মরবে মাগী এবার। একবেলা একমুঠো ভাত পায় তো তিন বেলা উপোস। এমনি চলছে দু'মাস। গাল দিয়ে এলাম তাঁতিকে, মরণ হয় না?

আথায় কাঠ গুঁজে নামানো হাঁড়িটা চাপিয়ে দেয়। বেঁটে আঁটো দেহটা পর্যন্ত তার পরিচয় দেয় দুর্জয় রাগের। বসাতে গিয়ে মাটির হাঁড়িটা যে ভাঙ্গে না তাই আশ্চর্য।

এখনো গেলে না যে?

যাবো। আলিস্যে লাগছে।

ভাত খাবে, মোর রাঁধা ভাত? উদি আব্দার জানায়।

ভুবন রেগে বলে, তোর কথা বড় বিচ্ছিরি।

মদন দাওয়ায় এসে বসেছে উঁকি মেরে দেখে ডোবা ঘুরে রাস্তা হয়ে ভুবন আবার যায়। সকালের পিঁড়িটা সেইখানে পড়েছিল, তাতে জাঁকিয়ে বসে।

কেমন আছে বৌ?

ব্যাথা উঠেছে কম কম। রক্ত ভাঙ্গছে বেশি, ব্যাথা তেমন নয়। দুগ্‌গা বুড়ীকে আনতে গেছে।

মদনের শান্ত নিশ্চিন্ত ভাব দেখে ভুবন রীতিমত ভড়কে যায়। একটা বিড়ি ধরিয়ে ভাবে, ভেবে মদনকেও একটা বিড়ি দেয়।

মদন বলে হঠাৎ: ভাল কিছু বোনান না, একটু দামী কিছু? সুতো নেই বুঝি?

মনটা খুশি হয়ে ওঠে ভুবনের।

সামান্য আছে। কিন্তু বেনারসী ছাড়া তুমি কি কিছু বুনবে?

বেনারসী? বেনারসী না বোনা যেন তারই অপরাধ, তারই অধঃপতন এমনি আপসোসের সঙ্গে বলে মদন, বেনারসী জীবনে বুনিনি।

একঘণ্টার মধ্যে সুতো এসে পড়ে। ভুবন লোক দিয়ে সুতো পৌছে দেয় মদনের ঘরে। সুতো দেখে কান্না আসে মদনের। এই সুতো দিয়ে তাকে ভাল কাপড়, দামী কাপড় বুনে দিতে হবে! এর চেয়ে কেশবের মত গামছাই নয় সে বুনত, লোকে বলত মদন তাঁতি গামছা বুনেছে দায়ে পড়ে কিন্তু যা-তা ওঁচা কাপড় বোনেনি। সকালে পায়ে যেমন খিঁচ ধরেছিল তেমনি ভাবে কি যেন টেনে ধরে

তার বুকের মধ্যে। ট্যাকে গোঁজা দাদনের টাকা ছুটো যেন ছ্যাকা দিতে থাকে চামড়ায়। কিন্তু এদিকে তাঁত না চালিয়ে চালিয়ে সর্বাঙ্গে আড়ষ্টমত ব্যাথা, পেটে খিদেটা মরে মরে জাগছে বারবার, বৌটা গোঙ্গাচ্ছে একটানা।

কি করবে মদন তাঁতি ?

সেদিন রাত্রি যখন গভীর হয়ে এসেছে, শীতের চাঁদের ম্লান আলোয় গাঁ ঘুমিয়ে পড়েছে, চারিদিক স্তব্ধ নিঝুম হয়ে আছে মাঝে মাঝে কাছে ও দূরে কুকুরশিয়ালের ডাক ছাড়া, মদন তাঁতির তাঁত ঘরে শব্দ শুরু হল ঠকাঠক্, ঠকাঠক্। খুব জোরে তাঁত চালিয়েছে মদন, শব্দ উঠছে জোরে। উদির ঘরে তো বটেই, বৃন্দাবনের ঘরে শব্দ পৌছতে থাকে তার তাঁত চালানোর।

ভুবন বলে আশ্চর্য হয়ে, এর মধ্যে তাঁত চাপাল ? একা মানুষ কখন ঠিক করল সব ?

উদিও অবাক হয়ে গিয়েছিল—ও খাঁটি গুণী লোক ও সব পারে—সে বলে ভয়ে ও বিস্ময়ে কান পেতে থেকে।

বুড়ো বৃন্দাবন ছেলেকে ডেকে বলে, মদন তাঁত চালায় নাকি রে ?

তা ছাড়া কি আর ? কেশব জবাব দেয় ঝাঁঝের সঙ্গে, রাতদুকুরে চুপে চুপে তাঁত চালাচ্ছেন, ঘাট শুধ্ মোদের বেলা।

ভুবনের স্থতো না হতে পারে।

কার স্থতো তবে ? কার আছে স্থতো ভুবন ছাড়া শুনি ?

মদনের তাঁত কখন থেমেছিল উদি জানে না। ভোরে ঘুম ভেঙ্গেই সে ছুটে যায় মদনের কাছে। মদনকে ডেকে তুলে সাগ্রহে বলে, কতটা বুনলে তাঁতি ?

আয় দেখবি।

মদন তাকে নিয়ে যায় তাঁত ঘরে। ফাঁকা শূন্য তাঁত দেখে থ বনে থাকে উদি। স্থতোর বাণ্ডিল যেমন ছিল তেমনি পড়ে আছে।

স্থতো মদন উদির হাতে তুলে দেয়, টাকা দুটোও দেয়। বলে, নিয়ে যা ফিরে দে গা ভুবনবাবুকে। বলিস, মদন তাঁতি যেদিন গামছা বুনবে—

একটু বেলা হতে তাঁতি পাড়ায় অর্ধেক মেয়ে পুরুষ দল বেঁধে মদনের ঘরের দাওয়ার সামনে এসে দাঁড়ায়। মুখ দেখলেই বোঝা যায় তাদের মনের অবস্থা। রোষে ক্ষোভে কারো চোখে জল এসে পড়বার উপক্রম করেছে। গগন তাঁতির বৌটা পর্যন্ত নির্বাক হয়ে গেছে।

বুড়ো ভোলা শুধোয়: ভুবনের ঠেঁয়ে নাকি স্থতো নিয়েছ মদন? তাঁত চালিয়েছ দুকুর রাতে চুপি চুপি?

দেখে এসো তাঁত।

তাঁত চালাওনি রাতে?

চালিয়েছি। খালি তাঁত। তাঁত না চালিয়ে খিঁচ ধরল পায়ে, রাতে তাই খালি তাঁত চালালাম এট্টু। ভুবনের স্থতো নিয়ে তাঁত বুনব? বেইমানি করব তোমাদের সাথে কথা দিয়ে? মদন তাঁতি যেদিন কথার খেলাপ করবে—

মদন হঠাৎ থেমে যায়।

# কংক্রীট

সিমেণ্ট ঘাঁটতে এমন ভাল লাগে রঘুর। দশটা আঙ্গুল সে ঢুকিয়ে দেয় সিমেণ্টের স্তূপে, দু'হাত ভর্তি করে তোলে, আঙ্গুলের ফাঁক দিয়ে ঝুর ঝুর করে ঝরে যায়। হাত দিয়ে সে থাপড়ায় সিমেণ্ট, নয় শুধু এলোমেলোভাবে ঘাঁটাঘাঁটি করে। যোয়ান বয়সে ছেলেবেলার ধূলোখেলার সুখ। কখনো থাবলা দিয়ে মুঠো করে ধরে, যতটা ধরতে চায় পারে না, অল্পই থাকে মুঠোর মধ্যে। হাসি ফোটে রঘুর ঠোঁটে। এখনো গঙ্গামাটির ভাগটা মেশাল পড়েনি—ও চোরামিটা কোম্পানি একটু গোপন করে। কি চিকন মোলায়েম জিনিসটা, কেমন মিঠে মেঘলা বরণ। মুক্তার বুক দু'টির মত। বলতে হবে মুক্তাকে তামাসা করে, আবার যখন দেখা হবে।

এই শালা খচ্চর!

গিরীনের গাল, ছিদামের নয়। ছিদাম বিড়ি টানছে অন্যদিকে মুখ ফিরিয়ে, ব্যাটার তিনটে আব বসানো কিম্ভূত মুখ দেখলে গা জ্বলে যায় রঘুর, গাল শুনলে আরো বেশি। রুমাল-পোঁছা আসছে বুঝি তার চাকে পাক দিতে, ব্যাটা হলো বোলতা, গিরীন তাই সামলে দিয়েছে তাকে। চট্ করে কাজে মন লাগায় রঘু। গিরীনকে ভালো লাগে রঘুর, লোকটা হলো বেড়ালের মত রগ-চটা আর বেঁটে-খাটো ষাঁড়ের মত একগুঁয়ে হলেও। যত বদমেজাজী হোক, যে কোনো হাসির কথায় হা হা করে হাসে যেন শেয়াল ডাকছে ফুর্তির চোটে। আবার কারো দুঃখদুর্দশার কথা শুনলে বাঘের মত গুম হয়ে যায়, মাঝে মাঝে গলা খাঁকারি দেয় যেন রোলার মেসিনে পাথর গুঁড়োচ্ছে মড়মড়িয়ে।

রুমাল-পোঁছা এলো না দিকি?

না।

এলো না এলো, তোর কিরে বাপ্পোত্? ছিদাম বলে দাঁত খিঁচিয়ে, ওনার আর কাজ নেই, তোর কাজ দেখতে আসবেন? আমি আছি কি কর্তে?

কথা না কয়ে খেটে যায় রঘু। পোঁছাবাবু আসে এদিক-ওদিক তেরচা চোখে চাইতে চাইতে, দু'বার রুমাল দিয়ে মুখ পুঁছে ফেলে দশ পা আসতে আসতেই। তার গালভরা নাম বিরামনারায়ণ—এই মুদ্রাদোষে চিরতরে তলিয়ে গিয়ে হয়েছে রুমাল-পোঁছা, সংক্ষেপে পোঁছাবাবু। গিরীন, গফু, ভগলু, নিতাই, শিউলালেরা একটু শক্ত বনে' গিয়েই কাজ করে যায়, ছিদাম যেন খানিকটা নেতিয়ে বেঁকিয়ে যায় পোষা কুকুরের ঢংএ, উৎসুখ চোখে তাকায় বারবার মুখ তুলে, লেজ থাকলে বুঝি নেড়ে দিত।

তোর ওটা এখন হবে না গিরীন, সাফ কথা। হাঙ্গামা মিটলে দেখা যাবে।

দু'মাস হয়ে গেল বাবু। হাঙ্গামার সাথে মোর ওটার—

বাস, বাস। এখন হবে না। সাফ কথা।

রুমালে মুখ পুঁছে এগিয়ে যায় পোঁছাবাবু। রগ-চটা গিরীন রাগের চোটে বিড় বিড় করে বুঝি গাল দিতে থাকে তাকে। ছিদাম একটু অবাক হয়ে ভাবে যে দুপুরের ভোঁ পড়ার মোটে দেরী নেই, টহল দিতে বার হল কেন পোঁছাবাবু অসময়ে। ভোঁ-এর টাইম হয়ে এলে কাজে ঢিল পড়ে কেমন, ফাঁকি চলে কি রকম দেখতে? দেখবে কচু, পোঁছাবাবু টহলে বেরোলে টের পায় সবাই। এর বদলে তাকে ডেকে শুধোলেই সে বলে দিতে পারত সব!

খিদেয় ভেতরটা চোঁ চোঁ করছে রঘুর, তেষ্টায় কিনা তাও যেন ঠিক আন্দাজ করা যায় না, ঘেমে ঘেমে দেহটা লাগছে যেন কলে মাড়া আখের ছিবড়ে। ভোঁ-র জন্য সে কান পেতে থাকে। আগে মুখ হাত ধোবে না সোজা গেটে চলে যাবে, বন্ধ গেটের শিকের ফাঁক দিয়ে চানা কিনবে না মুড়ি কিনবে, আগে পেট পুরে জল খাবে না দু'মুঠো খেয়ে নেবে আগে, এই সব ভাবে রঘু। মুক্তাকে এনে রাখতে পারলে হত দেশ থেকে, রোজ পুঁটলি করে খাবার সাথে দিত বেন্দার বৌটার মত। বৌ একটা বটে বেন্দার! রঙে ঢঙে ছেনালিতে গনগনে কি বাস্ রে মাগীটা, মুক্তার মত কচি মিষ্টি নয় যদিও মোটে। তবে পুঁটলি করে বেন্দাকে খাবার দেয় সাথে রোজ, রুটি চচ্চড়ি ভাজা, নয়তো ঝাল ঝাল শুখা ডাল, নয়তো চিচিঙার পেঁয়াজ ছেঁচকি।

হঠাৎ বড় শ্রান্ত, অবসন্ন লাগে নিজেকে রঘুর। সে জানে এ রকম লাগলে কি ঘটবে এখুনি। কাশি আসছে। আঁতকানির মত একটা টান লাগে ভেতরে, তারপর শুরু হয় কাশি; কাশতে কাশতে বেদম হয়ে পড়ে রঘু। হাঁটু গেড়ে সে বসে পড়ে, দু'হাতে শক্ত করে নিজের হাঁটু জড়িয়ে হাঁটুতেই মুখ গুঁজে দেয়। এমনি করে

আস্তে আস্তে শ্বাস টানবার চেষ্টা করলে কাশীটা নরম পড়ে, এক দলা সিমেণ্ট-রঙা কফ উঠে আসবার পর কাশিটা থামে।

গিরীন গুম হয়ে তাকিয়ে থাকে বাঘের মত, গলায় দু'বার খাঁকারি দেয় আড়ালের রোলার মেসিনটার সঙ্গে পাল্লা দিয়ে।

আমি সাতবচ্ছর খাটছি, তুই শালা দু'চার বছরে খতম হয়ে যাবি।

ট্যাঁক ফ্যা ফ্যা করছে রঘুর, পয়সা নেইকো। বেন্দার ট্যাঁকে দু'এক টাকা আছেই সব সময়, মাল টেনে এত পয়সা ওড়ায়, তবু। রঘু তাই দু'এক আনা ধার করতে যায় বেন্দার কাছে আর তাই সে দেখতে পায় রোলার মেসিনে কেষ্ট বাতাপির পিষে থেঁতলে যাবার রকমটা।

মাটিতে শিকড়-আঁটা গুমোটের গাছের মত রঘু নড়ে চড়ে না, মুখ হাঁ হয়ে যায়, চোখ ঠিকরে বেরিয়ে আসতে চায়। সরে পড়তে গিয়ে তাকে ছাখে বেন্দা, দাঁতে দাঁত ঠেকে গিয়ে খিঁচে উঠে ছিরকুটে যায় বেন্দার মুখ। দাঁতের ফাঁকে ফাঁকে সাপের হিস্‌হিসানির আওয়াজে সে বলে, যা যা, ভাগ। পালা শীগগির।

দিশেহারা রঘু পালাতে গেলে কিন্তু ফের তাকে ডেকে বেন্দা বলে, শোন্। এখানে এইছিলে খপর্দার বলিসনি কাউকে, মারা পড়বি—খপর্দার।

পাতা হয়ে ঝড়ে উড়ে যেন রঘু ফিরে আসে নিজের জায়গায়, রঘুর প্রাণটা আর কি, নয় তো ফেরে সে পায়ে পায়ে হেঁটেই। মেঘলা গুমোটের কাল ঘাম ছুটেছে, সেটা দেখা যায়। ভাবসাব দেখে মনে হয়, কাশির ধমকটা ঝাঁকি দিয়ে গেছে তাকে, কাবু করে দিয়েছে। কিন্তু রঘু ভাবে তার ভেতরের উল্টেপাল্টে পাক খাওয়াটা বুঝি চোখে পড়েছে সকলের, এই বুঝি কে শুধিয়ে বসে, ব্যাপারখানা কি রে!

জল খেলি? গিরীন শুধোয় বাপের মত স্বরে।

হাঁ খেলাম।

প্রথম ভোঁ বাজে দুপুরের। হাঁপ ফেলবার, ঢিল দেবার, জল চানা খাবার এতটুকু অবকাশ। দমে আর হাত পায়ে একটু ঢিল পড়ে, মনটা শিথিল হবার সুযোগ পায় না কারো। হবু ধর্মঘট নিয়ে ব্যগ্র উত্তেজিত হয়ে আছে মজুরেরা, ও ছাড়া চিন্তা নেই, আলোচনা নেই। তার মধ্যে খবর ছড়ায় দুর্ঘটনার, কি তাড়াতাড়ি যে ছড়ায়। কেষ্ট বাতাপি রোলার মেসিনে পিষে থেতলে মারা গেছে খানিক আগে—এ খবর যে শোনে সে গুম হয়ে যায় খানিকক্ষণের জন্ম, তারপর

অকথ্য বিস্ময়ের সঙ্গে প্রশ্ন করে, এটা কি রকম হল? হু হু করে উত্তেজনা বেড়ে যায়, ক্ষণে ক্ষণে রূপ বদলাতে থাকে উত্তেজনার, সবার কথার মোট আওয়াজটা নতুন রকমের ধ্বনি হয়ে ওঠে। প্রথম দিকে খবর পেয়ে কয়েকজন যারা ছুটে গিয়েছিল দেখতে, তারাই শুধু দেখতে পেয়েছে কেষ্ট বাতাপির ছেঁচা দেহটা, জিজ্ঞেস করে ভাসাভাসা শুনতে পেয়েছে কিসে কি ঘটল। তারপর খেদিয়ে দেওয়া হয়েছে সকলকে ওখানে গণ্ডগোল করা বারণ হয়ে গেছে।

ছিদাম বলে, আহা রে! বিষ্যুৎবারের বারবেলায় পেরাণটা গেল কপাল দোষে।

রগচটা গিরীন যেন চটেই ছিল আগে থেকে, শুনেই গর্জে ওঠে, বারবেলার কপাল দোষ! পোঁছা বুঝি বলেছে তোকে বলে বেড়াতে? পোঁছার পা-চাটা শালা মাগী বুড়ো! পোঁছা খুন করিয়েছে কেষ্টকে, জানিস্? বজ্জাত শকুন তুই, চুপ করে থাক।

ছিদাম সরে পড়ে, চমক লেগে, চমৎকৃত হয়ে। কৌতূহলে ফেটে পড়ে তার মনটা। এদিক-ওদিক ঘোরে সে, ছাড়া ছাড়া কথা শুনতে ছোট ছোট দলের উত্তেজিত আলোচনার। কাছে যেতে তার ভরসা হয় না। সবাই হয় তো চুপ হয়ে যাবে, কেউ তাকাবে আড়চোখে, কেউ কটমটিয়ে। যে টুকু সে শোনে তাতেই টের পায়, শুধু গিরীন নয়, অনেকেই বলাবলি করছে ষড়যন্ত্র—গোপন কারসাজির কথা।

আরেকবার ভোঁ বাজে। যে যার কাজে যায়। যন্ত্রের একটানা গম্ভীর গর্জনে চাপা পড়ে যায় বটে কথার গুঞ্জন কিন্তু খাটুনেদের কানাঘুষা চলতে থাকে কাজের মধ্যেই।

ছিদাম আমতা আমতা করে বলে, একটা কথার হদিস পাচ্ছি না, তোকে শুধাই গিরীন। কেষ্ট ভিন্ন ডিপার্টে, রোলার মেসিনে ও গেছল কেন?

বদলি করল না ওকে ক'রোজ আগে? এই মতলব পোঁছা শালার, খুনে ব্যাটা।

হাঁ—? বটে—?

কি তবে? গিরীন ফের চটে যায়, গিরীন, কি বলতে চাস তুই? এক রোজ যে কাজ করেনি সে কাজে বদলি করবার মানেটা কি?

রঘু শোনে। তার খাপছাড়া ভয়ংকর অভিজ্ঞতা মানে পেয়ে পেয়ে বীভৎসতর হয়ে উঠছিল আগে থেকেই, গিরীনের কথায় মানে আরও পরিষ্কার হয়ে যায়।

ছিদামও তাই ভাবছিল।

ম্যানেজারের ডান হাত পোঁছাবাবু। কিছুদিন আগেও বড় খুশি ছিল পোঁছাবাবু তার ওপর। কত গোপন কথা পোঁছা জেনে নিত তার কাছে, ওপরের কত গোপন ব্যাপারের হদিস তাকে দিত, সেই সঙ্গে খোলা হাতে বোতল বোতল মদের দাম বখশিস্। সে রকম অনুগ্রহ পোঁছাবাবু আর তাকে করে না আজকাল, যদিও ছোটখাট দয়া আজও তার জোটে, ছোটখাট কাজে সে লাগে। দোষ তার নিজের। সবাই জেনে গেল তার ব্যাপার আর সাপের মত বিছার মত তাকে এড়িয়ে চলতে লাগল, ফলে আজ তার এই অবস্থা। তার নিজের গোখুরি ছাড়া আন্দাজ কি করতে পারত কেউ। আপসোসে বুকটা বিছার বিষে জ্বলে যায় ছিদামের। নিজের ঘরে সিঁদ দেওয়ার মত কি বোকামিটাই সে করেছে। ম্যানেজার পর্যন্ত তাকে খাতির করে জানিয়ে জানিয়ে খাতিরের সাঙ্গাতদের কাছে নিজের নাম বাড়াবার কি ভূতটাই চেপেছিল তার ঘাড়ে। তা না হলে কি জানাজানি হয় আর এমনভাবে তার খাতির কমে যায় পোঁছাবাবুর কাছে। বড় বেশি মাল খাচ্ছিল সে কাঁচা টাকা পেয়ে পেয়ে, মাথার তার ঠিক ঠিকানা ছিল না কিছু, বিগড়ে গিয়েছিল একদম! একটু যদি সে সামলে চলত, কর্তারা তাকে খাতির করে এটা চেপে গিয়ে যদি বলে বেড়াতে ওপোর থেকে তাকে পিষে মারছে, আজ কি তাহলে তার অগোচরে কেষ্ট বাতাপিকে রোলার মেসিনে পিষে মারবার ব্যবস্থা করতে পারত পোঁছাবাবু, কয়েকটা নোট তার পকেটে আসত না!

জ্বালা যেন সয় না ছিদামের। এত পাকা বুদ্ধি নিয়ে বোকামি করে সব হারাল, এখন যে একটা চাল চালবার বুদ্ধি গজাচ্ছে মাথায় সেটাকে দাবিয়ে রেখে ফের কি একটা সুযোগ হারাবে বোকার মত। উসখুস করতে করতে এক সময় মরিয়া হয়ে সে বেন্দার কাছে যায়। ভয়ে এদিকে বুকটা কাঁপেও।

কি যে বোকার মত কাজ করিস বেন্দা। চুপি চুপি বলে সে বেন্দাকে।

সরু সরু লাল শিরায় আচ্ছন্ন চোখে তাকিয়ে বেন্দা বলে, কি বলছ? বোকার মত কি কাজ?

সবাই কি বলাবলি করছে জানিস?

কি বলাবলি করছে? চমকে আঁতকে ওঠে বেন্দা।

হুঁ, হুঁ, ছিদাম মুচকে হাসে প্রাণপণ চেষ্টায়, আরে বাবা, আমার কাছে চাল মারিস কেন? পোঁছাবাবু আমাকে জানে, আমি পোঁছাবাবুকে জানি। সবাই কি বলাবলি করছে জানা দরকার পোঁছাবাবুর।

বেন্দা ঢোক গিলে গিলে ভাবে। তারপর বলে, চলো বলবে চলো পোঁছা-বাবুকে।

পোঁছাবাবু বলে, কিরে ছিদাম, খবর আছে?

আজ্ঞে।

পোঁছাবাবু তাকে বসতে বলে, চেয়ারে! প্রায় রোমাঞ্চ হয় ছিদামের বুড়ো শরীরে। চাল খেটেছে তার। কাজে আর সে লাগে না, দরকার তার ফুরিয়ে গেছে, তবু এ ব্যাপারের কিছু সে টের পেয়েছে ধরে নিয়ে একটু কি খাতির তাকে করবেন না পোঁছাবাবু,—ভেবেছিল সে। ঠিকই ভেবেছিল। নিজের পাকা বুদ্ধির তারিফ করে ছিদাম মনে মনে।

যেন আলাপ করছে এমনিভাবে পোঁছাবাবু তাকে জেরা করে। সে টেরও পায় না পোঁছাবাবু কি করে জেনে নিচ্ছে যে সবাই খোলাখুলিভাবে যা বলাবলি করছে তাও সে ভালরকম জানে না, পোঁছাবাবু তার চেয়ে অনেক বেশি জেনে এর মধ্যেই ব্যবস্থা আরম্ভ করেছে প্রতিবিধানের।

গালে প্রচণ্ড একটা চড় খেয়ে সে বুঝতে পারে চালাকি তার খাটেনি, আরেকটা সে বোকামি করে ফেলেছে।

তবে সে আপনার লোক, যতই বোকা হোক। দুটো টাকা হাতে দিয়ে পোঁছা বলে, কাজ করবি যা। বজ্জাতি করিস না কংক্রীটের গাঁথনি উঠছে, ওর মধ্যে পুঁতে ফেলবে তোকে।

কাজে যখন ফিরে যায় ছিদাম, মাথাটা ভোঁতা হয়ে গেছে। মাথায় শুধু আছে যে আজ আস্ত একটা বোতল কিনে খাবে, দুটো টাকা তো দিয়েছে পোঁছাবাবু। কিন্তু প্রতিশোধ নেবে। এবার থেকে সে ওদের দলে।

—শোন বলি গিরীন। কেষ্টকে ওরা মেরেছে টের পেয়েছি। আমি সাক্ষী দেব তোদের হয়ে।

তোর সাক্ষী চাই না।

অতি রহস্যময় দুর্ঘটনা, অতি সন্দেহজনক যোগাযোগ। মুখে মুখে আরও তথ্য ছড়িয়ে যায়, রহস্য আরও ঘনীভূত হয়ে আসে। গোবর্ধন নাকি সময়মত এসেও কার্ড পায়নি ভেতরে ঢুকবার, সে তাহলে উপস্থিত থাকত দুর্ঘটনার সময়, যদি না কোনো ছুতায় সরিয়ে দেওয়া হত তাকে,—নাসিরকে যেমন ঠিক ওই সময় পোঁছা ডেকে পাঠিয়েছিল সামান্য বিষয় নিয়ে বকাবকি করার জন্য। হানিফ ছুটির জন্য

ঝুলোঝুলি করছিল আট দশ দিন থেকে, হঠাৎ কালকে তার ছুটি মঞ্জুর হয়েছে। পিষে থেঁতলে মরল কেষ্ট বাতাপি কিন্তু একজনও তার মরণ-চীৎকার শোনেনি, মেসিনের আওয়াজ নাকি চাপা দিতে পারে মরবার আগে মানুষের শেষ আর্তনাদকে! সোজাসুজি প্রমাণ কিছু নেই, কিন্তু সবাই জানে মনে মনে কেষ্ট দুর্ঘটনায় মরেনি, তাকে হত্যা করা হয়েছে। ম্যানেজারের, রুমাল-পোঁছার বুকে কাঁটা হয়ে বিঁধে ছিল কেষ্ট, বুঝতে কি বাকী থাকে কারো কেন তাকে মরতে হল, কি করে সে মরল।

রঘু টের পায়, ক্ষোভে আপসোসে অনেকে ফুঁসছে মনে মনে গিরীনের মত যে, এমন একটা কিছু পাওয়া যাচ্ছে না যার জোরে পোঁছার টুঁটি টিপে ম্যানেজারকে চেপে ধরে বাধ্য করা যায় পুরো নিরপেক্ষ তদন্তের দাবী মানতে।

সে পারে। একমাত্র সে-ই শুধু পারে ওই অস্ত্রটি ওদের হাতে তুলে দিতে। কিন্তু বড় যে এক খটকা আছে রঘুর মনে। কারসাজি কি ফাঁস হবে ওপরওলাদের? আটঘাট বেঁধে নিজেদের বাঁচিয়ে রাখার ব্যবস্থা কি করে রাখেনি ওরা ধরি মাছ না ছুঁই পানির কায়দায়? কোনো যোগসাজস কি প্রমাণ করতে পারবে কেউ? অস্ত্রটা শুধু পড়বে গিয়ে বেন্দার গর্দানে। আর কেউ যদি হত বেন্দা ছাড়া --

গাঁয়ের মানুষ, বন্ধু মানুষ। পয়সা ধার চাইলে কখনো না বলে না, ঘরে বোতল খুললে তাকে ডেকে দু'পাত্র খাওয়ায়। রানী খুশি হয় তাকে দেখলে, এসো বোসো বলে ডেকে বসায় আদর করে, ঘরে রাঁধা এটা ওটা খাওয়ায়, হাসি তামাসা রঙ্গরসে মসগুল করে রাখে। মুক্তার জন্য বুকটা যে খাঁ খাঁ করে তার, তাও যেন ভুলিয়ে দেয় রানী। ওর চলন ফিরন নয়নচয়ন দেখে রক্ত তাজা হয়ে ওঠে তার, বুকের মধ্যে কেমন করে। আর কি বুঝদার মেয়েটা, কত আপন ভাবে তাকে। ক'দিন আগে হঠাৎ ক্ষেপে গিয়ে সে যে বলা নেই কওয়া নেই জড়িয়ে ধরেছিল তাকে, সে রাগ করেনি, শুধু একটা ধমক দিয়েছিল। বেন্দাকে কিছু বলেনি, নিজে তফাৎ হয়ে থাকেনি আগেরই মত হাসি খুশি আপন ভাব বজায় রেখেছে।

কিন্তু বেন্দা শুধু খুন করেনি কেষ্ট বাতাপিকে পোঁছার টাকা খেয়ে, সে দালাল এই ছিদামের মত। ট্যাঁক তার ফাঁকা থাকে না কখনো, ঘরে বাইরে সে বোতল বোতল মাল টানে, মিহি শাড়ি কিনে দেয় রানীকে, সব পাপের যা সেরা পাপ তারই টাকাতে। রঘুর মাথার মধ্যে বিছার হুলের মত বিঁধে থাকে এই চিন্তা।

ছুটির পর ক্রুদ্ধ উত্তেজিত মানুষগুলি কেষ্ট বাতাপির দেহটা দাবী করে। ওকে যারা মেরেছে আজ তাদের মারা না যাক, শোভাযাত্রা করে কেষ্টকে তারা শ্মশানে

নিয়ে যাবে। এদের মধ্যে নিজেকে কেমন একা আর অসহায় মনে হয় রঘুর। দুর্বল অবসন্ন লাগে শরীরটা, মুখটা এমন শুকনো যে ঢোক গেলা যায় না। মাথার মধ্যে রোলার মেসিনের ঘর্ঘর আওয়াজ চলে, জ্যান্ত একটা মানুষের খুলি চুরমার হয়ে যায় প্রচণ্ড শব্দে, তারপর সব যেন স্তব্ধ হয়ে যায় মানুষের নরম মাংস ছেঁচে যাবার রক্তাক্ত শব্দহীনতায়।

বস্তিতে নিজের ঘরটিতেও সে একা। অন্যঘরের বাসিন্দাদের হৈ চৈ বেড়েছে সন্ধ্যার সময়, রোজ যেমন বাড়ে। গলির ওপারে দুটো বাড়ির পরের বাড়ি থেকে শোনা যাচ্ছে ছিদামের গলা-ফাটানো বেসুরো গান, এর মধ্যে বুড়ো নেশা জমিয়েছে। একটানা কোঁদল চলছে সামনের বাড়ির তিন-চারটি স্ত্রীলোকের, ওদের মধ্যে কুঞ্জার বয়স গড়ন মুক্তার মত, গলাটা কিন্তু ফাটা বাঁশীর মত—ভাঙ্গা। সন্ধ্যার সময় বাড়ি যেতে বলে বেন্দা কি দরকারে কোথায় গেছে। যাবে জেনেও রঘু মনে মনে নাড়াচাড়া করে, না গেলে কেমন হয়। রানী তাকে টানছে, এখন থেকেই টানছে জোরালো টানে। এই যে তার একা একা মন খারাপ করে থাকা, রানী যেন ম্যাজিকে সব উড়িয়ে দেবে। তবু সে ভাবছে, না গেলে কেমন হয়! মনটা তার বিগড়ে গেছে বেন্দার ওপর, বিতৃষ্ণায় বিষিয়ে উঠছে। সোজা সহজ একটা কথা বার বার মনে পড়ছে যে এ সব লোকের সাথে দহরম-মহরম রাখতে নেই, হোক গাঁয়ের মানুষ, হোক বন্ধু মানুষ, চোর ডাকাত খুনের চেয়ে এরা বদ, এদের সাথে থাকলেই বিপদ। রানী যদি বেন্দার বউ না হত—

মালতীর ন' বছরের মেয়ে পুষ্প এসে দুয়ারে দাঁড়িয়ে বুড়ীর মত বলে, কিগো, আজ রাঁধবে না?

ব'লে রুদ্ধশ্বাসে অপেক্ষা করে থাকে জবাবের। অসুখবিসুখ যদি হয়ে থাকে, যদি আলসেমি ধরে থাকে না রাঁধবার, যদি বলে, দুটি রেঁধে দিবি পুষ্প, সে ছুটে গিয়ে মাকে ডেকে আনবে। পুষ্পর আজ পেটটা ভাল করে ভরবে। উঠোনে পা ঝুলিয়ে ভিজে দাওয়ায় বসে বাতাসের সঙ্গে বকাবকি করছে পুষ্পর মা মালতী। থেকে থেকে চেঁচিয়ে উঠছে, ঠ্যাং ছিঁড়ো না, ঠ্যাং ছিঁড়ো না বলছি! ওবছর পুষ্পর বাপ লক্ষণের পা আটকে গিয়েছিল কলে, পা'টা কেটে ফেলতে হয়েছিল পাছার নিচে থেকে, শেষ পর্যন্ত বাঁচেনি।

আলসেমি লাগছে পুষ্প।

মাকে ডাকি ? বলেই পুষ্প ছুট দেয় রঘুর সায় শুনবার আগেই।

রানী আসে রঘুকে ডাকতে।

যাওয়ার যে চাড় দেখি না, হাপিত্যেশ বসে আছে লোকটা ঢেলে ঢুলে ?

চলো যাই।

গলিতে নেমে ছিদামের গান আরও স্পষ্ট শোনা যায়, কথাগুলি জড়ানো। নেশা আরও চড়িয়ে চলেছে ছিদাম। নয় তো মিনিট কয়েক চেঁচানোর পর সে ঝিমিয়ে যায়, আশেপাশের লোক স্বস্তি পেয়ে বলে, যাক্, শ্যাল শকুনের কোঁদল থামল।

গলি থেকে আরও সরু গলি, তার মধ্যে ঘর বেন্দার কাছেই। লণ্ঠনের আলোয় ফুর্তির সরঞ্জাম সাজিয়ে বসে আছে বেন্দা! ভাঁড়ের বদলে আজ কাঁচের গেলাস, কিনেই এনেছে বুঝি। খুরিতে ঝাল মাংস, কাগজে ডাল বাদাম। জলের বদলে চারটে সোডা।

হুঁ হুঁ বাবা, আজ খাঁটি বিলিতি, দামী চিজ্।

কফে গলাটা ধরা ছিল বেন্দার, রঘু ঘড়ঘড আওয়াজ পায়। একদিনে যেন বেন্দার মুখটা আরও ছুঁচোল হয়ে চামড়া আরও বেশি কুঁচকিয়ে গেছে। মিহি শাড়িটা পরেছে রানী, তলায় বুঝি সালুর সেমিজ, রঙ বেরোচ্ছে। দানা দানা মিহি বুদ্বুদ্ উঠছে ভর্তি গেলাসের টলটলে রঙীন পানীয় থেকে।

ঢেলে বসে আছি তোর জন্যে। মাইরি ঠেকাইনি ঠোঁটে।

আজ তার বিশেষ খাতির। হবে না কেন, হওয়াই উচিত। গেলাস তুলে এক-চুমুকে শেষ করে ফেলে রঘু হঠাৎ যেন মরিয়া হয়ে, হঠাৎ ক্ষেপে গিয়ে সেদিন যেমন সাপটে ধরেছিল রানীকে।

আরে আরে, রয়ে সয়ে খাও। রানী বলে খিলখিলিয়ে হেসে ওঠে তার কাণ্ড দেখে।

বেন্দা বোতল থেকে তার গেলাসে মদ ঢেলে দেয়, খানিকটা সোডা দিয়ে খানিকটা জল মেশায়, সোডায় কুলোবে না।

নিজের গেলাসে চুমুক দিয়ে বলে, বাপস! ভাগ্যে এলি এলি তুই এলি আচমকা অন্য কেউ নয়! প্রাণটা লাফিয়ে উঠেছিল কণ্ঠাতে মানুষ দেখে, তারপর দেখি তুই। ধড়ে প্রাণ এল। আরও দু'বার চুমুক দেয়, খানিকটা বেপরোয়াভাবে বলে, তবে, কি আর হত! একটু হাঙ্গামা, বাস। পোঁছাবাবু ঝানু লোক, ঠিক করে নিত সব।

আরেক গেলাস ঢেলেছে সবে বেন্দা নিজের জন্য, লোক আসে পোঁছাবাবুর কাছে থেকে।

পোঁছাবাবু একবার ডেকেছে বেন্দাকে, এখুনি যেতে হবে, জরুরি দরকার। পোঁছাবাবু আছে ম্যানেজার সায়েবের কাছে, সেখানে যেতে হবে। ম্যানেজার সায়েব নিজের গাড়ি পাঠিয়েছে, বড় রাস্তার মোড়ের কাছে দাঁড়িয়ে আছে গাড়ি।

দুত্তেরি শালার নিকুচি করেছে। বেন্দা বলে বেজার হয়ে উঠে দাঁড়িয়ে তুই বোস রঘু,, খা। চটপট আসছি কাজটা সেরে। গাড়ি করে যদি না দিয়ে যায় তো—

বেন্দা বেরিয়ে যেতে দরজা বন্ধ করে রানী। টুক করে এসে উবু হয়ে বসেই বেন্দার খালি গেলাসে বোতল থেকে মদ ঢেলে এক চুমুকে গিলে ফেলে জল বা সোডা না দিয়েই, ঝাঁঝে মুখ বাঁকিয়ে থাকে কতক্ষণ।

রঘুর চাউনি দেখে বলে, কি হল, খাও? হাত বাড়িয়ে গলাটা সে টিপে দেয় রঘুর।

ভাল করে বসে আরেকটু ঢালে, এবার সোডা মিশিয়ে রসিয়ে রসিয়ে খায় একটু একটু করে। রঘুর গেলাস তুলে ধরে তার মুখে।

কাছে ঘেঁসে এসে কানের কাছে মুখ নিয়ে বলে, ওকে বোলো না খেয়েছি। ফিরে এসে নেশা চড়লে নিজেই ডাকবে, তখন একটুখানি খাব'খন দেখিয়ে। ফিরতে দেরী আছে একঘণ্টা তো কম করে।

গায়ে লেগে কানে কথা কয় রানী, তার মদ পেঁয়াজের গন্ধ ভরা নিঃশ্বাসে ঝড় ওঠে রঘুর মাথার রঙীন ধোঁয়ায়। গেলাস রেখে সে ধরে রানীকে।

রানী বলে, বাসরে, ধৈর্য নেই এতটুকু? গেলাসটা শেষ কর?

খালি গেলাস মদ সোডার বোতল নিজেই তফাতে সরিয়ে জায়গা করে মুচকে হেসে নিজে থেকেই সে নেতিয়ে পড়ে রঘুর বুকে।

আরেকটু মদ ঢেলে খায়, রঘুকে দেয়। বলে, আর তোমার ভাবনাটা কি? কত বিলিতি খাবে তুমি এবার নিজের রোজগারে। তুমি চালাক চতুর আছো ওর চেয়ে, ও তো একটা গোঁয়ার। এবার কত কাজে লাগাবে তোমায় পোঁছাবাবু, কত টাকা কামাবে তুমি।

মাথা ঝিম ঝিম করে ওঠে রঘুর এতক্ষণ পরে।

যাই বাবা ওঘরে, কখন এসে পড়বে। যাবার জন্য উঠে দাঁড়িয়ে রানী আবার বলে, একটা কথা বলি শোন। তোমার জন্যেও পোঁছাবাবু টাকা দিয়েছে ওকে, চেয়ে নিও। ভাগ ছাড়বে কেন নিজের? এমনি হয়তো চেপে যাবে, কথায় কথায় বোলো, মোকে কিচ্ছু দিলে না পোঁছাবাবু? তাহলে দেবে। চোখ ঠেরে রানী হাসে, বাৎলে দিলাম, ভাগ দিতে হবে কিন্তু মোকে।

কানে ভালো লেগেছে রঘুর, সেটা যেন মানুষের নরম মাংস পিষে থেঁতলে যাবার যে শব্দ সেই —তার মত। এই কাজ করতে হবে তাকে এবার, বেন্দা যা করে, ছিদাম যা করে। চুপ করে থাকলে তার চলবে না, পোঁছাবাবু তাকে কাছে টেনে কাজে লাগাবে বেন্দার মত ছিদামের মত। এই তার পথ! আর একমুহূর্ত এখানে থাকলে তার যেন প্রাণটা যাবে এমনি ভাবে চট করে খিল খুলে রঘু পথে নেমে যায়। হন হন করে এগিয়ে যায় অন্ধকার গলি ধরে। নেশা তার কেটে গেছে। মদের নেশার চেয়ে অন্য নেশাই হয়েছিল জোরালো। ছিদামের ঘরের কাছাকছি সে হোঁচট খায় একটা মানুষের দেহে। নেশার ঝোঁকে ঘর ছেড়ে বেরিয়ে ছিদাম রাস্তায় পড়ে আছে, কেউ তাকে তোলেনি। হোঁচট খাওয়ার রাগে একটা লাথি তুলে পা নামিয়ে নেয় রঘু। জোরে জোরে হাঁটতে শুরু করে। তার ধৈর্য ধরছিল না কতক্ষণে গিরীনের কাছে গিয়ে বলবে নিজের চোখে যা কিছু দেখেছে—রোলার মেসিনের ঘটনা। সবাই যে অস্ত্রটি খুঁজছে, নিজের কাছে অকারণে এক মুহূর্ত বেশি সেটি লুকিয়ে রাখবার কথা সে ভাবতেও পারছিল না।

## রিক্সাওয়ালা

ময়দানে নধর পরিপুষ্ট গরুগুলি চড়িয়া বেড়াইতেছিল। ভদ্রলোক প্রথমে আঙ্গুল দিয়া কাছাকাছি কয়েকটি, তারপর হস্ত সঞ্চালনের দ্বারা চারিদিকে ছড়ানো সবগুলি গরু দেখাইয়া বলিলেন, ওরা সব নাকি আদর্শবাদের জীবন্ত রূপক। জীবন্ত, বাস্তব ও প্রামাণিক রূপক। জীবন্ত যে তাতে আর সন্দেহ কি। বাস্তব প্রমাণেই। বাংলার সমস্ত গোহাটা, মাঠঘাট ও গো-পোষা গেরস্ত ঘরে প্রত্যক্ষ, শহর ও মফস্বলের দুধের স্বাদ-গন্ধ ভোলা বা স্বাদ-গন্ধ না-জানা ছেলেপিলেগুলির সংখ্যা ও চেহারায় তথ্যমূলক এবং চিতার ধোঁয়া ও কবরের মাটিতে পরোক্ষ প্রমাণ।—হোয়াট্, আঁ আঁ, হোয়াট? ঠিক না?

তার ঢুলু ঢুলু লাল চোখে জল আসিয়া পড়িল। না চাহিতে গছানো সরকারী বিবৃতির মত আমার পাঁজরে সজোরে আঙ্গুলের খোঁচা মারিয়া স্বীকার করিলেন যে, হুইস্কি খাইতেছিলেন। মোটে চার পেগ। নেশা হয় নাই। নেশা হয় না। নতুন কন্ট্রাক্ট পাইলে, বিলের টাকা পাস হইলে, ট্যাক্সের নোটিশ আসিলে ব্যাঙ্কে কত ছিল কত হইয়াছে আর কত হইবে ভাবিলে এবং এরকম আরও কতগুলি বিশেষ বিশেষ উপলক্ষে বুকটা তার ধড়ফড় করে, দিনের বেলাই খান। দিনে শুরু করা প্রায় অভ্যাস হইয়া গিয়াছে। কিন্তু নেশা হয় না। ময়দানে একটু হাওয়া খাইতে আসিয়াছেন। ভগবান যদি দয়া করেন, ফিরিয়া গিয়া আর গোটা চারেক পেগ খাইলে সন্ধ্যাতক নেশা লাগিতে পারে।

বাঁচাই অসম্ভব দাদা। টাকায় দু'সের দুধ, তার অর্ধেক জল, তাও পাওয়া মুস্কিল। রিক্সাওয়ালা ছ'আনা নিলে—শালা ব্লাডি ডাকাত। ওই হোটেল আর এই মনুমেন্ট, এইটুকু আসতে ছ'আনা—ছ' ছ' গণ্ডা পয়সা! দেশ কি অরাজক?

ভদ্রলোককে নামাইয়া দিয়া রিক্সা রাখিয়া অ্যাসফল্ট দেওয়া ময়দানী ফুটপাথের

প্রান্তে ঘাসের রাজ্যে আসিয়া রিক্সাওয়ালা দু'হাতে পেট চাপিয়া উবু হইয়া বসিয়া কিছুক্ষণ কাশিয়াছিল মনে আছে, ঘুংরী কাশিতে যেমন হয় তেমনিভাবে হুস্‌প হুস্‌প শব্দে আটকানো দম টানিয়া টানিয়া। কেন কাশিয়াছিল জানি। রোজগারের সুবর্ণ সুযোগ আসিয়াছে, দশটা মিনিট বসিয়া থাকিতে হয় না, বেশি রেটে ভাড়া মেলে, কতজন্মের পুণ্যফল! টাকার দামের পুরানো সংস্কারটা এখনো টিকিয়া আছে, টাকার দাম যে কমিতে পারে ধারণায় আসে না। খরচ বাড়িয়াছে, সেটা ঠিক কথা, কিন্তু ভিন্ন কথা।

তাই হরে দরে যাতে সমান না দাঁড়াইয়া যায় সে জন্য এরা খরচ কমাইয়াছে। খাওয়ার বাবদেই বেশি যায়, এ খরচটা ছাঁটিয়াছে মোটারকম। একদিন রাত এগারোটার পর কালীঘাট হইতে রিক্সায় টালিগঞ্জ যাইতেছিলাম। রেলের পুলটার কাছে হঠাৎ রিক্সা উল্টাইয়া ডিগবাজী খাইয়া রাস্তায় পড়িয়া গেলাম। খুব একচোট গালাগালি আর বিরাশী সিক্কা ওজনের একটা চড় বসাইয়া দিব স্থির করিয়া গা ঝাড়িয়া উঠিয়া দেখি, রিক্সাওয়ালা সটান মুখ থুবড়াইয়া রাস্তায় পড়িয়া আছে। চড় মারার বদলে পানের দোকান হইতে সরবতের গ্লাসে পান ধোয়া জল আনিয়া লোকটির সেবা করিতে হইল। মাথার উপরে আকাশে চাঁদটা ছিল প্রায় আস্ত। রিক্সাওয়ালাটিকে ভাল করিয়া দেখিব বলিয়াই যেন সেই সময়টুকুর জন্য চাঁদ জ্যোৎস্নার জোর খানিকটা বাড়াইয়া দিয়াছিল। লোকটির বয়স ত্রিশের নিচে। চিৎ হইয়া শোয়ার জন্য পেটের চামড়া খাদে নামায় ভাঁজ নাই কিন্তু ভাঁজের দাগগুলি বেশ স্পষ্ট। মুখের চামড়া মরা শুকনো ট্যাংরার মত সিটা। চিকণ বিবর্ণ গোঁপের উপর বনেদী ধাঁচের চোখা দীঘল নাকটা সশব্দ শ্বাস টানার সঙ্গে ফুলিয়া ফাঁপিয়া উঠিতেছিল। দূরে সেই শ্বাস টানার শব্দ যেন আরও জোরে প্রতিধ্বনিত হইতে হইতে কাছে আগাইয়া আসিতেছিল। একটু পরে টের পাইলাম, রেলগাড়ি আসিতেছে। প্রায় আধ মাইল লম্বা মালগাড়ি টানিয়া একটা ইঞ্জিন আগুনের হলকা ছাড়িয়া হাপাইতে হাপাইতে ধীরে ধীরে আগাইয়া আসিয়া পরম উপভোগ্য বিরাট ঝনঝনির কলরবে পুলে উঠিয়া পড়িল।

তখন খেয়াল হয় নাই। আজ ময়দানে এই হৃদয়বান দার্শনিকের জীবন্ত উপমার কথায় মনে হইল, সে রাত্রে কল্পনা করা হয়তো আমার উচিত ছিল যে রিক্সাওয়ালা ও ইঞ্জিনটার একই হাঁপানি রোগ হইয়াছে। একটি খটকা শুধু মনে খচ্ খচ্ করিতে লাগিল। রিক্সাওয়ালা জিদ ধরিয়াছিল প্রতিদিনকার নিয়ম সে কিছুতেই ভাঙ্গিবে না, খাইতে যদি হয় আমাকে পৌঁছাইয়া দিয়া সোয়ারি পাইলে

সোয়ারি লইয়া ফিরিয়া দু'আনায় কেনা রুটি দু'খানি বিনা পয়সায় পাওয়া ছোলার ডাল ও ছ্যাচরাটুকু দিয়া খাইবে। সামনের মিষ্টির দোকানে তাকে ছ'আনার দুধ মিষ্টি খাওয়াইতে আমাকে যেরকম ধস্তাধস্তি করিতে হইয়াছিল, ইঞ্জিনে কয়লা দিতে কি ড্রাইভারের সেরকম হাঙ্গামা ও পরিশ্রম করিতে হয়?

বেচারার করুণ দৃষ্টি দেখিয়া মনে হইয়াছিল আমাকে পুলিশেরও অধম ভাবিতেছে। আমি দাম দিলে অবশ্য সে খুশি হইয়া খাইত। কিন্তু আমি ইচ্ছা করিয়া দিই নাই। কেবল চুক্তির ভাড়াটা চুকাইয়া দিয়া বাকী পথটা হাঁটিয়া গিয়াছিলাম।

আজকাল অভিযোগ শুনিতে পাই রিক্সাওয়ালাদের পায়া ভারি হইয়াছে। সোলজারগুলোকে ঠকিয়ে মোটা পয়সা পায় আমরা ডাকলে কথাই বলতে চায় না। স্পষ্ট মুখের ওপর বলে বসে মশায়, যাব না! অনুযোগে যে পরিমাণ জ্বালা প্রকাশ পায়, কোনো রিক্সাওয়ালা সেই অনুপাতে তেজ দেখাইয়া কোনো ভদ্রলোককে অপমান করিয়াছে বিশ্বাস করিতে পারিলে খুশি হইতাম। খুব খানিকটা খাতির আর সম্মান দেখায় নাই, সত্য বোধ হয় শুধু এইটুকু। ট্যাক্সিওয়ালার হুমকি আর ঘোড়ার গাড়ির গাড়োয়ানের টিটকারিতে বাবুদের বেশি লাগে না। কিন্তু রিক্সাওয়ালা জাতটাই নিরীহ গোবেচারী ভীরু। তাদের দেহ কাবু হয় জঘন্য শ্রান্তিতে যা প্রায় ক্ষয়রোগ ও হাঁপানি রোগের সমবেত আক্রমণের মত: মৃদু এবং শ্লথ কিন্তু দুর্নিবার। মন কাবু হয় আত্ম-তুচ্ছতার কঠিন রোগে। সবাই গাল দেয়, হুমকি দেয়, ধমকায়। সবাই অন্যায় করে, অবিচার করে, অত্যাচার করে। সুস্থ সবল তেজস্বী মানুষ কয়েকবছর রিক্সা টানিবার পর জীর্ণ শীর্ণ হইয়া ঝিমায়, বিশ্বাস করে যে রিক্সা টানাটাই চুরি করা বা ভিক্ষা করার মত হেয় কাজ। লোকে যে রিক্সা চাপিয়া পয়সা দেয় সেটা শুধু অনুগ্রহ করা নয়, উদারতার পরিচয়ও বটে—রিক্সা টানার অপরাধ ক্ষমা করার উদারতা। অস্পৃশ্যরা কঠিন নোংরা কাজ করিয়া টিকিয়া থাকার সুযোগ পাওয়ার মধ্যে জাতওলাদের যে উদারতা দেখিয়া কৃতজ্ঞতায় কৃতার্থ বোধ করে। নিরীহতম দু'একটি কেঁচো হয় তো যুদ্ধের অস্বাভাবিক অবস্থার চাপে নিরীহ হেলে সাপ সাজিয়াছে, তাতেই চোখ কপালে উঠিয়া গিয়াছে অনেকের। ছদ্মবেশী বিষাক্ত সাপগুলি যে কিলবিল করিতেছে চারিদিকে তাতে কোনো আপসোস নাই।

এই নিপীড়িত ক্ষয়িষ্ণু মানুষগুলির সহজ সৌজন্য আমাকে মুগ্ধ করে। ভয় বা খাতিরের বিনয় নয়, বকশিসের লোভের খোসামোদ নয়, খাঁটি সৌজন্য। অন্যের

আন্তরিকতাকে চিনিয়া গ্রহণ করিয়া আন্তরিকতার প্রতিদান যার মর্মকথা।

এই রোখো! হিঁয়া রোখো!

সোয়ারির গর্জন শুনিয়াও মোড়ের মাথার কাছে প্রধান রাস্তাটির উপরে যেখানে গাড়ির ভিড়ের মধ্যে রিক্সা থামানো গেল না। একটু আগাইয়া বাঁক ঘুরিয়া বাঁয়ের রাস্তায় ঢুকিয়া রিক্সাওয়ালা গাড়ি নামাইয়া রাখিল। সোয়ারি নামিয়াই রিক্সাওয়ালার গালে একটা চড় বসাইয়া দিল।

সোয়ারি বাবু নয়। লুঙ্গিপরা গেঞ্জি গায়ে গামছা কাঁধে শ্রেণীর মানুষ। সেখানে কুড়ি পঁচিশটা রিক্সা ছিল, রিক্সাওয়ালারা হাঁ হাঁ করিয়া ছুটিয়া আসিয়া লোকটিকে ঘিরিয়া ধরিল। পথিকও জমিয়া গেল কয়েকজন।

সোয়ারির সেদিকে খেয়াল আছে মনে হইল না। চড় মারিয়া নিজেই চমকিয়া উঠিয়া সে কেমন এক অদ্ভুত দৃষ্টিতে রিক্সাওয়ালার মুখের দিকে তাকাইয়া হতভম্বের মত দাঁড়াইয়া ছিল, হঠাৎ সে দু'হাতে রিক্সাওয়ালার ঘণ্টাসমেত ডান হাতটি চাপিয়া ধরিল।

মাপ কিজিয়ে ভেইয়া। কসুর হুয়া।

কয়েক মুহূর্ত অপেক্ষা করিয়া সে আবার বলিল, মায় কভি এসা নাহি কিয়া। বলিয়া রিক্সাওয়ালার হাতটি তুলিয়া নিজের গালে চড় বসাইয়া দিবার চেষ্টা করিল।

আরে রাম রাম!

কতক্ষণ দু'জনে অন্তরঙ্গ বন্ধুর মত আলাপ করিয়াছিল জানি না, মিনিট দশেক পরে বন্ধু আমাকে জোর করিয়া টানিয়া নিয়া গেলেন।

বন্ধু বলিলেন এতে সৌজন্যের কি আছে? তোমার গালে চড় মেরে কেউ যদি ওভাবে মাপ চায়, তুমিও তাকে ক্ষমা করবে।

তাতে অন্তত এটুকু প্রমাণ হয় তো যে ও আমার চেয়ে ছোট লোক নয়?—বলিয়া আমি যোগ দিলাম, আমি শুধু ক্ষমা করতাম। ওদের মুখের ভাব দেখেছিলে, কথা শুনেছিলে? ক্ষমা করে ও রকম দিলদরিয়া হবার ক্ষমতা তোমার আমার নেই।

সেইদিনই রিক্সাওয়ালা মহাবীরের কাছে তার মুস্কিলের কাহিনী শুনিয়াছিলাম। সোয়ারি নিয়া সে চেতলায় গিয়াছিল। একটি বিধবা স্ত্রীলোককে লইয়া কালীঘাটে আসে। কালীঘাটে আত্মীয়ের বাড়ি স্ত্রীলোকটি আর খুঁজিয়া পায় না। সঙ্গে একটি পয়সাও নাই। সন্ধ্যা হইয়া আসিতেছে। মহাবীরেরও চেতলা ফিরিয়া যাওয়ার

উপায় নাই। গাড়ি জমা দিতে হইবে। অনেক কষ্টে শেষে চেতলা এলাকার একটি গাড়ির খোঁজ করিয়া স্ত্রীলোকটিকে তাতে উঠাইয়া দিয়া রেহাই পায়। কালীঘাটে সোয়ারি পৌঁছাইয়া দিয়া গাড়িটি চেতলা ফিরিয়া যাইতেছিল।

ও আপত্তি করল না মহাবীর? ভাড়া ফসকে যাবার ভয় ছিল তো?

আপত্তি কিসের? মহাবীরের ভাড়াও তো একরকম ফসকাইয়া গিয়াছে! বাড়ি ফিরিয়া স্ত্রীলোকটি যদি ডবল ভাড়া দেয়, দেখা হইলে চেতলার সেই রিক্সাওয়ালা—তাকে মহাবীর চেনে না—অর্ধেক মহাবীরকে দিবে। ভাড়া যদি অবশ্য না পায়—

আজ সকালে যা ঘটিয়াছে সেটা শিশুশিক্ষার গল্পের মত শোনাইবে। বেলা তখন সাড়ে দশটা। শহর ব্যস্ত, বিব্রত, উদ্বিগ্ন এবং একান্তভাবে আত্মকেন্দ্রিক।

আমি অন্ধ বাবা। আমি অন্ধ ভিখিরী বাবা। আমায় পথটা পার করে দাও! অন্ধ বাবা…

আরও কয়েক মিনিট এভাবে চেঁচানোর পর অন্য কেউ হয়তো তাকে পথ পার করিয়া দিত, একজন রিক্সাওয়ালা আগেই কাজটা করিয়া ফেলিল। অন্ধকে যে দয়া করিল ঘটনাক্রমে সে রিক্সাওয়ালা তাই উল্লেখ করিলাম। রিক্সাওয়ালারাই শুধু অন্ধজনে দয়া করে একথা বলা উদ্দেশ্য নয়।

আমি? আমি কি করিতেছিলাম? আমি দেখিতেছিলাম অন্ধকে কেউ পার করিয়া দেয় কিনা, কে দেয় এবং কি ভাবে দেয়!

## প্রাণের গুদাম

গুদামটা আগে ছিল পুরানো একটা শেড, তাড়াতাড়ি টিন দিয়ে চারিদিক ঘিরে ফেলে গুদামে পরিণত করা হয়েছে। টিন দিয়ে ঘিরে দিয়েছে কণ্ট্রাক্টর, মেঝেটা পাকা করে দেবার দায়িত্বও ছিল কণ্ট্রাক্টরের। কথা ছিল নতুন টিন দেবার, কিছু কিছু যে দেওয়া হয়েছে নতুন টিন তাতে কেউ সন্দেহ করতে পারবে না। মেঝেটা উঁচুও করা হয়েছে চারিদিকের জমি থেকে হাতখানেক, গুদামের বাইরের ভিটেটুকুতে সিমেণ্ট ঝক-ঝক করে। ভেতরে ইঁট পড়েছে কি রকম, সিমেণ্ট খরচ হয়েছে কত, লোক খেটেছে কতজন সে সব জানবার প্রয়োজন কারো হয়নি। জেনে লাভও নেই।

মাল বোঝাই হবার আগে গুদামের ভেতরটা ছিল আবছা অন্ধকার। মাল বোঝাই হবার পর তো মেঝে একেবারে আড়াল হয়ে গেছে। তাছাড়া, গুদাম একরকম একটা হলেই হল—মানুষ সহজে কোনো খাদ্য চুরি করে নিতে না পারে এইটুকু ব্যবস্থা থাকলেই যথেষ্ট। তাই বোধ হয় ফাঁকায় খাদ্যের বস্তাগুলি গাদা করে না রেখে শেডের নিচে ঘেরা জায়গায় ঢুকিয়ে সামনে সশস্ত্র প্রহরী দিয়ে রাখা হয়েছে। ক্ষুধার্ত মানুষের হাত থেকে খাদ্য বাঁচল, সেই সঙ্গে বর্ষা বাদলেও খুব বেশি ক্ষতি করতে পারবে না। আর কি চাই?

শিবরামের হাত থেকে কণ্ট্রাক্টটা ফসকে চলে গিয়েছিল মিঃ রায়ের হাতে, আত্মীয়তামূলক যোগাযোগের বাড়তি টানে, ঘুষে মিঃ রায় শিবরামকে ছাড়িয়ে যেতে পারেনি একথা নিশ্চয়। শিবরাম ধীরে ধীরে টের পাচ্ছিল, শুধু টাকার ঘুষের আর সেরকম দাম যেন নেই অনুগ্রহকারীদের কাছে, দেবতার কাছে নিছক চাল-কলার নৈবিদ্যের মত, সেই সঙ্গে ফুল চন্দন ধূপ-ধুনা প্রভৃতিরও দরকার হয়েছে আজকাল। আত্মীয়তা কুটুম্বিতা থাকে তো ভালই, নয়তো আনাগোনা;

টুকিটাকি উপহার, মিঠেকথা মোসাহেবী এসব উপচারে ঘনিষ্ঠতা গড়ে তুলেও বজায় রেখে চলতে হয়। মানুষের মনস্তত্ত্বের বিশ্লেষণ যে তাহার ভুল হয়নি পরে শিবরাম তার প্রমাণ পেয়েছে। মিঃ রায়ের হাত থেকে কণ্ট্রাক্ট খসে চলে এসেছে তার কাছে। ঘুষ দিয়ে পেরে উঠবে কেন মিঃ রায় তার সঙ্গে, সেই সঙ্গে সে যদি মানুষকে বশ করতেও আরম্ভ করে অন্যভাবে তবে আর কথা কি।

শিবরাম বলেছিল, এমন ফাঁকি আমরাও দিতে শিখিনি, আমাদেরও বিবেক আছে। তিনভাগ টিন মর্চেধরা, ফেলে দিতে হত। ভেতরে একটু সিমেণ্টগোলা জল ছিটিয়ে দিয়েছে। ইঁট তো দেয়নি ভিটেতে—জঞ্জাল আর আবর্জনায় ফাঁপা করে রেখেছে। এমনিতেই লাখখানেক ইঁদুর বাসা করত, এখন শেয়াল গর্ত খুঁড়ে বাচ্চা মানুষ করবে!

শশাঙ্ক বলে, উপায় কি, এক জায়গায় তো জমা করে রাখতে হবে, বাজারে ছাড়লেই তো পড়বে গিয়ে আপনাদের এজেণ্টদের হাতে। এমনি তবু গরীবদের পাবার ভরসা আছে দু'দশ ছটাক, তখন আর চোখেও দেখতে পাবে না।

ওসব আটাময়দা চাল আমরা খাই না মশায়।

আপনারা ভাল জিনিস খান, কিন্তু বেচেন তো এসব। খাবার জন্যে না কিনুন, চালান দেবেন, নয় চালানী দামে আশেপাশে বেচবেন।

এমনিভাবে কথা বলে শশাঙ্ক, জীর্ণ শীর্ণ আধবুড়ো এক কেরানী। এই দুর্ভিক্ষের দিনে তেত্রিশ-হাজার মন খাদ্য দেখাশোনা করার দায়িত্ব পেয়ে বুকটা যেন তার ফেঁপে উঠেছে। দায়িত্ব তো ভারি, শুধু দেখা যে বড় বড় তালাগুলি ঠিকমত লাগানো আছে আর দারোয়ান ও পাহারাওয়ালা ক'জন ঠিকমত কাজ করছে। একটা তালা খুলবার ক্ষমতাও তার নেই। তবু তার কথা শুনে মনে হয়, চারিদিকের ওৎ-পাতা মুনাফাখোরদের কবল থেকে সেই বুঝি এই খাদ্যগুলি প্রাণপণ চেষ্টায় বাঁচিয়ে সাধারণ দুঃখী লোকের জন্য জমিয়ে রেখেছে। তবে, শশাঙ্ক কখনো শত্রুতা করে না। হাতের তালুতে ভাঁজকরা কিছু নিয়ে ওর হাতে হাত মেলাতে খালি হাত ফিরে আসে, খাতির বাতিল করার বাহাদুরী ওর নেই। তার সরবরাহ আটহাজার মন আটা দেখে সেও মুখ বাঁকিয়েছিল, কিন্তু সময়মত জায়গামত ঠিক কথাটি বলতে কসুর করেনি,—আটা মোটা হলে একটু ভোঁতা গন্ধ ছাড়ে হুজুর, নতুন আটাতেও। লোকে এ আটা পেলে লুফে নেবে!

না বললেও অবশ্য ক্ষতি ছিল না কিছু। কেনা মাল যেমন হোক গুদামে তোলাই তখন কাজ। পরের কথা পরে।

শশাঙ্ক নিজেও জানে না বিশেষ দরকার না থাকলেও নিবারণ বা মিঃ রায়ের পক্ষ টেনে সময় মত ওসব সমর্থনের কথা কেন সে বলতে যায়। কতটুকুই বা ক্ষমতা তার উপকার করা বা ক্ষতি করার। সব কিছু ঘটে একরকম তার নাগালের বাইরে, দু'চারটে নোট তার হাতে গুঁজে দেওয়া হয় সে যাতে কোনো গোলমাল না করে, চুপ করে থাকে। মুখটা বন্ধ করে রাখার পুরস্কার ওটা। কেন তবে সে বাহাদুরী করতে যায়? টাকার কৃতজ্ঞতায়? অথবা ওপরওয়ালাকে জানিয়ে দিতে, আমিও আছি এর মধ্যে, কিন্তু ভয় পাবেন না, আমি আপনার অনুগত, আপনারি পক্ষে?

হয় তো ভালই হয়েছে ফলটা। তাকে যে বিশ্বাস করে ওপর থেকে, তার তো প্রমাণই পাওয়া গেল। কিন্তু উপার্জনটা বড় কমে গেছে এই বিশ্বাসের বোঝায়। এই কাজে এসে উপরি তেমন জুটছে না। আগেকার বাটোয়ারার জের টেনে কিম্বা নায়েবের সঙ্গে এখনো তার খাতির আছে এইজন্য ভিক্ষার মত কিছু যদি কেউ দেয়।

বিশেষ কিন্তু আপসোস হয়নি শশাঙ্কের। মনটা তার চিরদিনই একটু স্পর্শপ্রবণ ছিল, চারিদিকের আকাশ ছোঁয়া লোভ ও স্বার্থপরতার চাপে কঠিন হয়ে গেলেও এখনো দুঃখের ছোঁয়া লেগে তাকে একটু উন্মনা করে দেয়। অন্তরের এই বিলাসিতাটুকু সযত্নে বাঁচিয়ে সে পুষে রেখেছে, সময় ও সুযোগ মত উপভোগ করে। চারিদিকে অনাহারে মৃত্যুর তাণ্ডবলীলা চোখে দেখে এবং বর্ণনা শুনে ও পড়ে সে দুঃখিত হতে সাহস পায়নি, নিজেকে উদাসীন করে রেখে দিয়েছে। আনমনা হয়ে মানুষ পুত্রশোক ভুলে যেতে পারে, এতো পরের, গরীব দুখীর, না খেয়ে মরার জন্য সমবেদনা বোধ করা।

এখন আর অতটা মনকে বাঁচিয়ে চলবার দরকার হয় না শশাঙ্কের, খেতে না পেলে ক্রমে ক্রমে নানা বয়সের মানুষের কি অবস্থা হয়, কি অবস্থায় তারা মরে পড়ে থাকে পথের ধারে, এসব এখন সে চোখ মেলে চেয়ে দেখতে পারে, দীর্ঘ-নিশ্বাসও ফেলতে পারে। তেত্রিশ হাজার মন খাদ্য তার মনে এই জোরের সঞ্চার করছে। এই বিরাট খাদ্যভাণ্ডারের সংস্পর্শে থেকে সে অনুভব করে, আর ভাবনা নেই, না খেয়ে এবার আর মরবে না কেউ এ শহরে বা আশেপাশের গ্রামে। কে পেট ভরে খেল কার আধ পেটা জুটল সে হিসেব চুলোয় যাক, না খেয়ে কেউ আর মরবে না এত খাদ্য থাকতে?

টিনের ফুটো আর ফাঁক দিয়ে খাদ্যের গন্ধ প্রতিদিন নাকে এসে লাগে শশাঙ্কের,

খাদ্যবস্তুর এই অবিস্মরণীয় ঘনিষ্ঠতায় তার হৃদয় স্বস্তিতে ভরে যায় ; হাজার হাজার মানুষকে বাঁচিয়ে রাখবে এই খাদ্য দুর্দিন পার করে দেবে।

স্টেশনে নেমে লাইন ধরে হেঁটে লেভেল-ক্রশিং-এর রাস্তা দিয়ে শহরে যাবার সময় গুদামটা ডাইনে পড়ে। এ রাস্তায় লোক চলাচল কম, গাড়িঘোড়াই চলে বেশি। দুপুরবেলা হঠাৎ জামাই সত্য এসে প্রণাম করায় শশাঙ্ক টের পায়, একটার গাড়ি থেকে নেমে সত্য বাড়িতে যায়নি, লেভেল-ক্রশিং হয়ে সোজা এখানে এসেছে। কারণটা শশাঙ্ক বুঝে উঠতে পারে না। এইখানে যে তার অপিস হয়েছে আজকাল তাও বা জামাই কি করে জানল সে ভেবে পায় না।

বাড়িতে যাওনি ?

আজ্ঞে না। ভাবলাম যাবার পথে আপনাকে প্রণাম করে যাই। এই নাকি ফুড স্টোরেজ ?

এসে দাঁড়িয়েই মুখ বাঁকিয়েছিল সত্য, মুখের ভঙ্গিটা তার আরও গভীর ভাবোদ্যোতক হয়ে ওঠে। শশাঙ্ক নিজে থেকে কৈফিয়ৎ দিয়ে, বলে আটা ময়দা থাকলে ওরকম গন্ধ একটু হয়। চলো তোমাকে নিয়ে বাড়ি যাই।

আপিস ?

আপিস আর কি, বসে থাকা। একদিন একটু তাড়াতাড়ি গেলে কিছু হবে না। ন'মাসে ছ'মাসেও এখানে কেউ খোঁজ নিতে আসে না।

একটা ঘোড়ার গাড়ি ডেকে কুলির মাথা থেকে সত্যের মালপত্র গাড়িতে তোলা হয়। প্রথম মেয়ের প্রথম জামাই, বিয়েও হয়েছে মোটে বছর দুই, তাকে এভাবে নিজে হাজির থেকে অভ্যর্থনা জানাবার সুযোগ পেয়ে শশাঙ্ক খুব খুশি হয়। আগের কাজে থাকলে এভাবে হঠাৎ যখন খুশি জামাইকে সঙ্গে নিয়ে বাড়ি যাওয়া সম্ভব হত না। তবে, আগের কাজে থাকলে জামাই বাড়ি যাবার পথে তাকে প্রণাম করার জন্য অতটা ঘুরে যেত কিনা সেটা ভাববার কথা বটে।

আপনার ও আটাময়দা কিন্তু খারাপ হয়ে যাচ্ছে।

গরীব দুখী খেতে পায় না, তাদের আবার ভাল আর খারাপ।

দু'একমাস পরে আর মানুষের গ্রহণের যোগ্য থাকবে না। ভেতরে গিয়ে কেউ কখনো ছাখে না ?

কই, না ? দরকার লাগলে বার করা হবে, কে আবার দেখতে যায় গেট খুলে ভেতরে গিয়ে ? তুমি তো ভাবিয়ে দিলে আমায় !

ভাবনা ভবিষ্যতের জন্য তুলে রাখবার কায়দা আয়ত্তে করতে হয়েছে শশাঙ্ককে অনেকদিনের চেষ্টায়, নতুন জামাইকে সঙ্গে রেখে অত ভাবনা ভাবলে চলবে কেন। কিন্তু রাস্তার দু'পাশের শত শত চিহ্ন যেন ষড়যন্ত্র করেছে কথাটা তাকে ভুলতে দেবে না। গাছের ছায়ায় হুমড়ি খেয়ে পড়ে আছে গাঁ থেকে পলাতক কঙ্কালগুলি, সূর্যাস্তের সঙ্গে ওদের কতকগুলির জীবন অস্ত যাবে কে জানে। ছায়া না খুঁজে দুপুরের এই খর-রোদে হেঁটেও বেড়াচ্ছে অনেক কঙ্কাল ধুলায় ধূসর, উৎসুক ভয়ার্ত চোখে ঘোড়ার গাড়ির দিকে চেয়ে ওরা কি কামনা করছে শশাঙ্ক জানে। জামায়ের সঙ্গে কথা বলতে বারবার সে অন্যমনস্ক হয়ে যায়, তার ভীরু করুণ উদাস চাউনি দেখে সত্য অবাক হয়ে চেয়ে থাকে।

বাড়ি পৌঁছেই শশাঙ্কের ছুটি, জামাইকে লুপে নেয় মেয়েরা। নিচে পিছন দিকের ছোট ঘরখানায় বসে শশাঙ্ক আকাশ পাতাল ভাবে। গন্ধ? গুদামের ভেতর থেকে গন্ধ কিছু বেরোচ্ছে বৈকি, সে তো রোজই টের পাওয়া যায়। সে কি ভেতরের সমস্ত খাদ্য পচবার গন্ধ? অথবা অত খাদ্য একসঙ্গে জমা করা থাকলে এখানে ওখানে একটু আধটু পচন ধরে ওরকম গন্ধ ছাড়ে, যার কোনো প্রতিকার নেই। মানুষের খাদ্য নিয়ে যত সাজানো গুছানো কায়দা করা মিথ্যা কথা শশাঙ্ক শুনেছে আর নিজেও বলেছে আজ সেই কথাগুলিই তার মনের মধ্যে ভাঁজ খুলে খুলে নতুন যুক্তি আর সত্যের রূপ নিয়ে তাকে নিশ্চিন্ত করতে চায়। মেঝেতে যে যে বস্তা লেগে থাকে ড্যাম্প লেগে সে বস্তাগুলি খারাপ হয়ে গন্ধ বেরোয়—কিন্তু উপরের বস্তাগুলির কিছুই হয় না। একটা বস্তা কোনো কারণে আগে থেকেই খারাপ হয়ে থাকলে সেটা ক্রমে ক্রমে চারপাশের অন্য বস্তাগুলি নষ্ট করতে থাকে, তাতেও পচা গন্ধ বার হয়, কিন্তু তাই বলে একটু তফাতের বস্তা কেন নষ্ট হবে! সত্য এসব বিষয়ে কি জানে যে বাইরে থেকে শুধু গন্ধ শুঁকেই সে বলে দিতে পারবে ভেতরের সব জিনিস খারাপ হয়ে যাচ্ছে! ভাঁড়ারঘরে একটা ইঁদুর পচলেও তো মনে হয় সমস্ত জিনিস বুঝি পচে গলে ভাপ্‌সে উঠেছে। সেই ভুলই হয় তো করেছে সত্য?

মন শান্ত হয় না। তেত্রিশ হাজার মণ খাদ্য যদি সত্য সত্যই নষ্ট হতে বসে থাকে, প্রায় অযোগ্য হয়ে গিয়ে থাকে মানুষের খাবার? তার নিজের কোনো ক্ষতি নেই, শশাঙ্ক জানে। গুদামের জিনিস কি অবস্থায় আছে দেখবার দায়িত্ব তার নয়। সে শুধু দেখবে তালা ঠিক মত লাগানো আছে কি না, পাহারা ঠিকমত চলছে কি না, আর লিখিত হুকুম এলে ঠিক সেই পরিমাণ জিনিস ডেলিভারি হল

কি না। তার বেশি আর কিছু নিয়ে মাথা ঘামাবার কথা তার নয়। দোষ তাকে কেউ দিতে পারবে না। তবু এই দুর্দিনে তেত্রিশ হাজার মণ খাদ্য নষ্ট হওয়ার কথা ভাবলেও নিজেকে কেমন তার দুর্বল মনে হয়। পুণ্যের বোঝা ফাঁকা দেখলে পাপীর যেমন হয়, তেমনি যেন অসহায় ঠেকে তার নিজেকে।

দুটি ভিক্ষে দাও গো মা।

খিড়কির এই দরজাতে ভিখারিণী এসে জুটেছে, জঙ্গল বাঁশ ঝাড়ের বাধা না মেনে? এঁটো-কাটা ফেলবার আস্তাকুড় বাড়ির পিছনে থাকে বলে বোধ হয়—জঞ্জালও ঘাঁটা চলে, ভিক্ষাও চাওয়া চলে। বাড়ির পিছনে ছিটাল দিয়ে ভিখারীও চলাফেরা করে কম। জানলা দিয়ে শশাঙ্ক চেয়ে থাকে ভিখারিণীর দিকে। জট-বাঁধা রুক্ষ চুলের নিচে শেওলা ধরা মেঝের মত সেঁত সেঁতে মুখ, কোলে একটি শিশু। বাচ্চাটিকে দেখে কেমন একটা ক্লেদাক্ত ভয়ের স্পর্শে সর্বাঙ্গে তার শিহরণ বয়ে যায়, গা ছম ছম করতে থাকে। এতটুকু মানুষের বাচ্চা মাথা উঁচু করে অস্ফুট আওয়াজে কাঁদছে? একটা অপুষ্ট ভ্রূণ যেন অভিনয় করছে জীবন্ত শিশুর। দড়ির মত পাকানো রুগ্ন শিশু দেখেছে শশাঙ্ক, কি করে বেঁচে আছে ভেবে দেহ শির শির করে উঠেছে কিন্তু এ বাচ্চাটার দিকে তাকালে যেন ধাঁধাঁ লেগে যায় চোখে।

ভিখারিণী ক্ষীণস্বরে ডেকে চলে, দুটি চাল কেউ দিয়ে যায় না। জামাইকে নিয়ে বাড়ির সকলে ব্যতিব্যস্ত।

এই শোন্। এদিকে আয়।

ভিখারিণী উবু হয়ে বসেছিল, জানলায় একটু তাকিয়ে ঠোঁটে ঠোঁট পিষে ফেলে মুখের একটা ভঙ্গি করে। ভেতরটা রি রি করে ওঠে শশাঙ্কের। নির্জন দুপুরে আধবুড়ো ভদ্রলোকও জানালা দিয়ে হাতছানি দিয়ে কেন ডাকে এত বেশি করে ভিখারিণী তা জেনে গেছে, লোল চামড়া বুড়ীর চেয়েও ভাঙ্গা শিথিল ও রোগজীর্ণ ওই বয়সকালের দেহটি নিয়ে!

কচুগাছ সরিয়ে ভিখারিণী জানালার সামনে আসে।

ক'মাসের ছেলে?

বছর পুরবে বাবু।

বছর পুরবে! খানিকক্ষণ শশাঙ্ক কথা কইতে পারে না। কাছে থেকে বাচ্চাটাকে দেখে ভেতরটা তার পাক দিয়ে উঠতে থাকে।

এসব বিস্ময় ও কৌতুহলের সঙ্গে ভিখারিণীর পরিচয় আছে, সে বলতে থাকে, হওয়ার পর বাপ মোলো। আমি না খেতে পেলে দুধ পাবে কোথা? খেতে না

পেয়ে ওমনি হয়ে গেছে।

না খেয়ে হয়েছে ? না, ভিক্ষে বেশি পাবি বলে নিজে করেছিস ?

কার জন্যে ভিক্ষে করা বাবু ? ওরি জন্যে তো। নইলে—ভিখারিণী নির্বিকার দৃষ্টিতে তাকায়, মরলে বাঁচি, তা মরবে না। আমার পোড়াকপাল তাই বেঁচে রয়েছে, মেরে ফেলতে পারি না তাই !

একবছর আগেও সে গেরস্ত ঘরের বউ ছিল, স্বামী নিয়ে ঘর করত। আজ তার মুখে হৃদয়ের ছায়াপাত হয় না, শুধু জ্বালার প্রতিচ্ছবি ছাড়া। শশাঙ্ক নিজে উঠে গিয়ে কিছু চাল আর বাটিতে দুধ নিয়ে আসে। দুধের জন্য স্ত্রীর সঙ্গে কলহ করতে হয়।

জামায়ের এদিকে দুধ কুলোবে না, একবাটি দুধ তুমি দাতব্য করছ !

ওবেলা একসের দুধ বেশি এনে নেব।

খিড়কির দরজা খুলে দুধের বাটি নামিয়ে রেখে শশাঙ্ক ভিখারিণীকে বলে, আমার সামনে বসে খাওয়া ছেলেটাকে পেট ভরে।

আমি খেয়ে ফেলব ভাবছ বাবু ? গাছের পাতা ছিঁড়ে চট করে একটা চামচ বানিয়ে সে বাচ্চাটিকে দুধ খাওয়াতে শুরু করে, এই জন্য বেঁচে আছে বাবু, তোমাদের দয়ায়। কেন দয়া কর বাবু, কেন দয়া কর ? মরলে যে আমি রেহাই পাই !

গুদামের পচা খাদ্যের গন্ধ নাকে লাগায় শশাঙ্ক আশ্চর্য হয়ে এদিক ওদিক তাকায়। এখানে গন্ধ আসচে কোথা থেকে ? ভিখারিণী উঠে দাঁড়াতে গন্ধটা যেন আরও স্পষ্ট হয়ে ওঠে। শশাঙ্ক অভিভূত হয়ে দাঁড়িয়ে থাকে। পচা মানুষের গন্ধও কি পচা খাদ্যের মত ? আশ্চর্য কি, খাদ্য থেকেই তো দেহ ! ভিখারিণী চলে যাবার পর তেত্রিশ হাজার মণ খাদ্যের রক্ষক বলে নিজের মধ্যে যে অর্থহীন স্বস্তিটা সে গড়ে তুলিছিল তার অস্তিত্বটুকুও যেন আর খুঁজে পায় না। মনে হয় তারই বোকামিতে তারি একটু অবহেলায়, ওই খাদ্যে যতলোকের জীবন রক্ষা হতে পারত ততগুলি লোক মরে পচে উঠতে আরম্ভ করেছে, দায়িত্ব তার। পচা গন্ধে মস্‌গুল হয়ে উঠেছে চারিদিক, সে কি বলে চুপ চাপ বসে রয়েছে শুধু গুদাম পাহারা দিয়ে ?

শশাঙ্ককে জামাকাপড় পরতে দেখে তার স্ত্রী বলে, আবার বেরুচ্ছ নাকি ?

হ্যাঁ, সায়েবের সঙ্গে একবার দেখা করব।

জামাই বলছিল তোমার সঙ্গে কি দরকারী কথা আছে।

ডাকবো নাকি, না, আমিই যাব ? শশাঙ্ক ভাবে, জামাইরা সত্যি লাটসাহেব !

তুমিই যাও না, জিজ্ঞেস করো কি বলবে।

খেয়ে উঠে ওপরের ঘরে পান চিবুতে চিবুতে সত্য সিগারেট টানছিল, শশাঙ্ককে দেখে সিগারেটটা একটু আড়াল করে অনেক ভূমিকা ও ভণিতার পর সে তার দরকারী কথায় আসে।

জানেন তো চাকরী করি না, আমি এখন সুখনলালের এজেন্ট। ব্যবসাই করছি বলা চলে একরকম। কমিশন যা পাই কোনোকালে ব্যবসা করে অত পার্সেণ্ট লাভ কেউ করেনি। এখন কথা হল কি, আপনার গুদামের আটা ময়দা তো পচে যাচ্ছে।

কথার যোগাযোগটা বুঝে উঠতে পারে না কিন্তু বুকটা শশাঙ্কের ধরাস্ করে করে ওঠে।

গুদামটা আমার নয় বাবা। সে বলে কোনো মতে।

সত্য হাসে, ও একই কথা। সে যাই হোক, এখনো গুদামের মাল বাজারে বেচা-কেনা চলবে। আমার হাতে কিছু রদ্দিমাল আছে, সেটা বদলে দিতে হবে আপনাকে। তেল যা লাগে খরচ করব, তাতে আটকাবে না। আপনারও কোনো ভয় নেই, চ্যালেঞ্জ করলে বলবেন গুনে ছাখো। যে পরিমাণ নেব ঠিক সেই পরিমাণ রিপ্লেস করব।

পাংশু বিবর্ণ মুখে ঢোঁক গিলে শশাঙ্ক বলে, কিন্তু আমার কাছে তো চাবি নেই।

নিরুপায় হয়ে মিথ্যা কথাই বলে শশাঙ্ক। গুদামের আপিসে সত্যের আকস্মিক আবির্ভাবের কারণটা এতক্ষণে তার কাছে পরিষ্কার হয়।

সত্য আশ্চর্য হয়ে বলে, গুদামের চাবি আপনার কাছে নেই ? দরকার হলে গুদাম খোলে কে ?

আমিই খুলি, সায়েব তখন আমাকে চাবি দেয়। অন্য সময় নিজের কাছেই রাখে।

তাই তো ! সত্য বলে চিন্তিত হয়।

বাড়ি থেকে বেরিয়ে মিঃ নন্দীর কাছে হেঁটে যাওয়ার ধৈর্য শশাঙ্কের থাকে না, সে একটা ঘোড়ার গাড়ি ভাড়া করে বসে। তার চিরকুট পেয়ে খাস কামরায় উঠে গিয়ে সেখানে মিঃ নন্দী তাকে ডেকে পাঠায়।

আটা ময়দা পচে যাচ্ছে ? এইজন্য আপনি এমন ব্যাকুল হয়ে পড়ছেন ?

অতগুলি ফুড হুজুর। কতলোক খেয়ে বাঁচত।

ঢেঁরো দিয়ে বিতরণ করতে চান কি ?

আজ্ঞে না।

তবে ? মিঃ নন্দীর মুখে হাসি ফোটে, আপনি তো বড় নার্ভাস লোক মশায় ! নষ্ট হয় তো হবে, আমাদের কি করার আছে ! স্টোর করার কথা, আমরা স্টোর করেছি। তার বেশি কিছু করার ক্ষমতাই বা কই আমাদের ? ইনস্ট্রাকসন না পেলে কিছুই করা চলে না। তাছাড়া – মিঃ নন্দীর হাসিটা এবার করুণাদ্যোতক মনে হয়, নানা কোয়ালিটির জিনিস পোরা হয়েছে, সব মাল খারাপ হয়ে দাঁড়ালে ধরা যাবে না। ভাববেন না, সব ঠিক আছে।

বাড়ি ফিরে শশাঙ্ক শোনে, জামাই নাকি সে বেরিয়ে যাবার আধঘণ্টার মধ্যে বেরিয়ে গেছে, এখনো ফেরেনি। সন্ধ্যার সময় মিঃ নন্দীর বাংলোতে শশাঙ্কের ডাক আসে। সেখানে সে দেখতে পায় সত্যকে।

মিঃ নন্দী বলে, আপনার কথাটা ভাবছিলাম শশাঙ্কবাবু। আটা ময়দা নষ্টই যখন হয়ে যাচ্ছে, কিছু বাজারে গেলেও লোকে খেতে পাবে। ইনি দু'হাজার বস্তা খারাপ মাল বদলে নিতে চান। স্টোর থেকে ওঁকে পছন্দসই দু'হাজার বস্তা দিয়ে, ওঁর বস্তা সেখানে রেখে দেবেন।

কেউ জিগ্যেস করলে—

জিগ্যেস করলে বলবেন, কিছু নতুন মাল এল, কিছু পুরানো মাল চালান গেল। রিপোর্ট ঠিক করে নেব'খন।

শালাশালীরা বলামাত্র জামাই বাড়িতে সে রাত্রে মস্ত ভোজ দেয়, হৈ চৈ চলে অনেক রাত পর্যন্ত। শরীর খারাপের অজুহাতে শশাঙ্ক সকাল সকাল শুয়ে পড়ে। ঘুম কিন্তু তার আসে না সহজে, বিছানায় শুয়ে শুয়ে ছটফট করে।

সকালে সত্য সত্যই শরীরটা খারাপ লাগে। খেয়ে-দেয়ে আপিসে বেরোবে, সদরের সামনে দেখা হয় গতকালের সেই ভিখারিণীর সঙ্গে।

এগিয়ে এসে নিস্পন্দ বাচ্চাটিকে সে শশাঙ্কের পায়ের কাছে নামিয়ে রাখে।

তোমার দুধ খেয়ে মরেছে বাবু।

# ছেঁড়া

সেকেলে বুড়ো ছেঁড়া মাদুরে বসে ঝিমোয়। একেলে বুড়ো তার সামনে এক গাদা বই খাতা নিয়ে বসে থাকে গোমড়া মুখে। ছেঁড়া প্যাকিং কাগজের মলাট দেওয়া ইংরেজী বাংলা অঙ্ক ইতিহাস ভূগোল।

ইংরেজী পড়বি না, ইংরেজী? ভাল করে ইংরেজী পড়। বেশি করে পড়। ইংরেজী ভাল জানলে বাস্।

ছেঁড়া ছেঁড়া ঝিমোনো কথা, তবু প্রত্যাশা ও উৎসাহ বেশ আছে। ছেঁড়া ছেঁড়া মেঘের ফাঁকে পড়ন্ত রোদ কালচে খড়ের জীর্ণ চালায় রংটুকু হারিয়ে সিক্ততায় চিকচিকিয়ে কাঁদছে। পচার চোখ চকচক করে উঠছিল ভেজা গাছপালার দিকে চেয়ে, ওই আড়ালের ওপারে খেলার মাঠের কাদা নদীর ধারের পিছল তীর। শ্রান্তিতে মিইয়ে যায় মুখের ভাব, বসার ভঙ্গি। সারাদিন স্কুল করে এসে আবার পড়া তৈরী করা, দিনের আলোয় যতক্ষণ পড়া যায়। ভাঙ্গা লণ্ঠন জ্বলবে না সন্ধ্যার পর। কেরোসিন নেই। কিন্তু খেলাধুলোও যে চলবে না সন্ধ্যার পর, তা কি ভাবে দাদু, মামীমা মানে।

ইংরেজী পড়, ইংরেজী শেখ। ইংরেজী একটু জানলে, বাস, আর ভাবনা নেই। রাখাল দুটো ইংরেজী কথা কইতে শিখেছিল ফাষ্টোবুক পড়ে, কলকাতায় দালান রেখে গেছে। বোকাসোকা ছিল, তবু। ভাঙ্গা ভাঙ্গা ঝিমোনো কথা, তবু প্রত্যাশা ও ঈর্ষায় সুর মেলে। বাঁধা বলদটা হাড় পাঁজরায় ধুকছে উঠোনের কোণে কাদা গোবরে দাঁড়িয়ে, নিজেকে গুতুচ্ছে থেকে থেকে পোকা মাছির জ্বালায়। আগামী চাষের আয়োজনে লাঙল টানার জন্য ওকে পুষতে হবে দিন মাস ধরে, এবারের কাজ ওর সারা। ও বছরের কুমড়ো মাচাটি ফাঁকা, লিকলিকে সবে উঠেছে মাচাতে। অনেক কুমড়ো দিয়ে গেছে গাছটা। ফুল আর ডগাও থাইয়েছে অনেক। কোথায় যে গেল তার চিহ্ন!

পড়তে বলছি না? চুপচাপ বসে রয়েছিস?

হাতড়ে কঞ্চিটা খুঁজে নিয়ে সেকেলে বুড়ো সপাং করে বসিয়ে দেয় পচার পিঠে, মুখবিহীন গোল যে ফোড়াটা বড় হয়ে উঠছে সেটাকে প্রায় ছুঁয়ে।

ফুলু সুখী হয় তার চীৎকার শুনে। বুড়োটা মেরেছে পচাকে, বুড়ো চটেছে পচার ওপর। এই তার অস্থায়ী একটু অবসর ছোঁড়াটাকে দুটো গালমন্দ শাপমন্যি দেবার। বুড়ো চটেছে, কিছু বলবে না। নাতিকে গাল দিতে শুনেও।

চেঁচাল কেনে ষাড়ের মত? মরণ হয় না! ঘরের পক্ষি তাড়াবে চেঁচিয়ে। মরণ নেই! টেনে নিতে পারে না বাপে মায়ে যেথা গেছে?

ননদ পো উড়ে এসে জুড়ে বসেছে সংসারে বাপমাকে খেয়ে। খাওয়া পড়া দিয়ে রেয়াৎ নেই, ইস্কুলে পড়ছেন। বই খাতা কাগজ পেন্সিল, মাস গেলে মাইনে, কত কি। বুড়ো দেয় বটে খরচা, কিন্তু কেন পয়সা ঢালবে বুড়ো ওর পেছনে? ওকে দিতে না হলে তো সংসারে দিত।

দিত কি? গায়ের জোরেই মনকে বলাতে হয়, দিত, দিত, নিশ্চই দিত। মনকে একথা না বললে জোর থাকে না জ্বালার আশা থাকে না মরণ কামনা ফলবে।

মা, ওমা মা! খিদে পায় যে, মা, ওমা, মাগো?···

নাকি সুরে কেঁদেই চলেছে শুনু পিছন থেকে ছেঁড়া পচা কাপড় চেপে ধরে। ওকেও মরতে বলার ঝোঁকে দমক মেরে ঘুরতে যেতেই পাছার কাছে ফেঁসে গেল জ্যালজেলে কাপড়।

খা! খা! খা! মোকে খা! পাঁজর-ভাঙ্গা মরণ কান্না ঠেলে ওঠে বুকের মধ্যে। বুড়ো বেঁচে থাক, পচা সুখে থাক, তার কেন মরণ হয় না ভগবান। দিনে রাতে সাপের ছোবল আর সয় না।

হেথায় কেন গোল কর শুনুর মা। পচা পড়ছে। ইংরেজী পড় পচা! চেঁচিয়ে পড়।

উঁচু বাঁধের উপর দিয়ে ট্রেন চলে যায় ঝমঝমিয়ে। গল গল করে উগলানো ধোঁয়া পিছনে পড়ে থাকছে গুমোটে মরার মত এলিয়ে। দখিন কোণে দূরের ওই লোহার চোঙ্গা থেকে ধোঁয়া সোজা উপরে উঠছে। আকাশের নাগাল পেতে। ওর কাছে স্টেসানটাতে থেমে এসে বেরিয়ে গেল ট্রেনটা।

কোঠা বাড়ির মনাবাবুর বৌটা কলেরায় মারা গেছে পরশু, ট্রেনে কি মনাবাবু আজ এলো? এতদিন আসেনি, বৌ মরেছে খবর শুনে আসবে নিশ্চয়। ছেলেটা

হল দেড় বছরের, গা ভরা ঘায়ে কি কষ্ট ওইটুকু কচি ছেলের।

শুনুর বাপও যদি আসে এই গাড়িতে! বৌটা তার মরেনি, জলজ্যান্ত বেঁচে আছে মরে যাওয়া উচিত হলেও, তবু যদি এখনি আসে, হঠাৎ কোনো মনের খেয়ালে আসে চার ছ'মাস আসেনি বলে। যদি নিয়ে আসে রেশনের একজোড়া নতুন শাড়ি, রঙীন একটি সায়া, টুকটুকে লাল কি বেগুনি রঙের। আর সস্তা সাদা গোছের ঘি, পাপর, চানাচুর লেবেঞ্চুস—

ট্রাক চলে গেল মাটি কাঁপিয়ে। একটা দুটো তিনটে! ছিঁড়ে দিয়ে গেল সব স্বপ্ন, মাড়িয়ে দিয়ে গেল সাধ। বুক দুরু দুরু করে ফুলুর। এখানে উনুনের সামনে বসে সে দেখতে পায় বড় প্রকাণ্ড জোড়া চাকা রাস্তায় খাদগুলির জল কাদা ছিটিয়ে দিচ্ছে। কানাই আর নিধুর দুটো ঘর ডিঙ্গিয়ে জল কাদা যেন ছিটকে এসে তার গায়ে লাগবে এখানে।

গলা ফাটিয়ে চেঁচিয়ে পড়ছে পচা বুড়োকে শুনিয়ে। একটা পাখী শিস দিল এই ঘর ছোঁয়া আমগাছটার ডালে। আমের সোয়াদ এবারও জিভে লাগল না, এবারও তিনটে গাছই বুড়ো জমা দিয়েছিল রামশরণকে। একটা গাছ রাখ নিজেদের জন্যে, ওই বর্ণচোরার গাছটা, সবুজ-কালো আমগুলিতে যেন মধু পোরা, কি রঙ আর কি মিষ্টি গন্ধ। তা নয়, সবগুলি গাছ বুড়ো জমা দিয়েছিল। নাতিকে পড়াবে, ইস্কুলে পড়াবে। মরণ হয় না।

কাঠ কুড়িয়ে ফিরল বুঝি পিসি, ভিজে কাঠপাতা আজ আর জ্বলছে না। এখনো বেলা আছে, আর খানিকক্ষণ খুঁজে পেতে আর কটা বেশি শুকনো ডাল, ঝোপটোপ আনা পোষাল না পিসির, দুবেলা খাবার মুখটা আছে।

পদী আবার চেঁচাচ্ছে। অবেলায় কাঁপিয়ে ঝাঁপিয়ে জ্বরটা বাড়ছে আবার। আর কাঁথা নেই চাপা দেবার। যেমন বুদ্ধি বুড়োর, এত বড় মেয়েকে পার না করে ঘরে রেখে পুষছে। শুনুর বাপেরও যেন কোনো চাড় নেই বোনটাকে পার করবার। পই পই করে সে বলেছে শুনুর বাপকে, ফের এ বর্ষায় জ্বরে পড়লে যা ছিরি হবে মেয়ের, পায়ের বুড়ো আঙুলের ডগা দিয়ে কেউ আর ছোঁবে না তখন। সেরে উঠে ফের একটু মানুষের মত দেখাতে আরও ছ' মাস এক বচ্ছর। তা কে শোনে কার কথা! মরে যদি যায় তো অবিশ্যি আর—সেই আশায় আছে নাকি বুড়ো আর শুনুর বাপ? যাকগে বাবা যাক, তার অত ভাবনায় দরকার কি। নিজের জ্বালাই বলে তার সয় না। দিনরাত শত বিছায় কামড়ায় আর ছোবল দেয় সাপে।

মা, ওমা, মা, খিদে পায় যে, মা, ওমা, মাগো !…

ওকে ভোলানো গেল না এক কোয়া কাঁঠাল দিয়ে দু'দণ্ডের বেশি। ভুতুড়ি তোলা আছে সকালে সিদ্ধ করা হবে বলে, তাই হাতড়ে কোয়াটা মিলেছিল। আর নেই, আর একটি কোয়াও নেই।

এই যে ভাত নামবে যাদু, খাবে। একটু সবুর, সোনা আমার। হল বলে, এই হল বলে।

শুমু ভোলে না, কেঁদে চলে। কথায় কি খিদে ভোলে কেউ।

আমায় খাবি ? মানা খাবি ? খা।

কোলে নিয়ে শুকনো মাই গুঁজে দিতে যায় শুমুর মুখে, সে দাঁতে দাঁত কামড়ে থাকে। তিন বছর মাই ছেড়েছে দুধ না পেয়ে চার বছরের মানুষ, সে কি আর এ ফাঁকিতে ভোলে।

তখন উনানে চাপানো হাঁড়ি থেকে এক হাতা আধসিদ্ধ জাউ আর পাথরের বাটি থেকে একটু কচু শাক তাকে দেয় ফুলু। ঠাণ্ডা শাকটুকু সঙ্গে সঙ্গে খেয়ে ফেলে শুমু। খাওয়ার মত জুড়োলেই খায় জাউটা। তারপর আরও চেয়ে কাঁদে ঢিমে সুরে নেতিয়ে পড়ে কাঁদে। কাঁদতে কাঁদতে ঘুমিয়ে পড়ে সেইখানে।

সময় কি পার হয়ে গেছে শুমুর বাপের আসবার, এসেই যদি থাকে ওই গাড়িতে ? এমনি যদি এসে থাকে, মিছিমিছি ? এক কোশ পথ, জলে কাদায় চলার মত নেই। হেঁটে আসতে সময় লাগবে বৈকি।

আসে যদি তো তাকে সে খাওয়াবে কি ? পরশু বাড়ন্ত হবে চাল, কিনে না আনলে। এতগুলি মুখ তো বাড়িতে। বিকালে জাউ বরাদ্দ, নয় তো পচাটে গন্ধের নষ্ট যে চাল বুড়ো সরকারী দোকান থেকে এনেছে সস্তা দরে, ওই চালের ভাত। ভাগ্যে শুমুর বাপের মনিঅর্ডার এসে গিয়েছে ডাকঘর বন্ধ হবার আগে, চাল কেনা যাবে। কটা আর টাকা, কতটুকু চালই বা কেনা যাবে, যা দর বেড়েছে চালের। চাল বাড়ন্ত হবেই এ মাসে, ও আর ঠেকানো যাবে না, পরশুই হবে না চাল বাড়ন্ত এইটুকু শুধু ভরসা টাকাটা এসে পড়ায়। বুড়ো এগার টাকা পেনসন পেয়েছে, আগের জমানো দু'দশ টাকা আছেও নিশ্চয় হাতে, কিন্তু বুড়োর ভরসা করা বৃথা ও নিজে খাবে, নাতিকে খাওয়াবে নাতিকে ইংরেজী পড়াবে ইস্কুলে।

শীতকালের জমাট নারকেল তেলের মত সাদা ঘি আনবে, পাঁপর আনবে লেবেঞ্চুস আনবে শুমুর বাপ, শাড়ি আনবে, সায়া আনবে তার জন্য, এই জাউ আর কচু শাক সে খাওয়াবে নাকি তাকে ? কুলোবে না—এতে তাদেরি আধপেটা

হবে না পদীকে বাদ দিয়েও, ফুলুর বাপ এলে এতে কুলোবে না! চাটি চাল নিয়ে সে আবার ভাত রাঁধবে। দুটি যে ডাল আছে তোলা, তাও দিয়ে দেবে হাঁড়িতে। খিচুড়ি হবে না, ডালেচালে সেদ্ধ একটা জিনিস হবে যা হোক কিছু। ভিন্ন করে ডাল রাঁধতে হলে—

নিবু নিবু উননটার দিকে চেয়ে থাকে ফুলু। কাঠির মত সরু কটা শুকনো ডাল আর বাকী আছে, পিসি যা কুড়িয়ে এনেছে সব ভিজে চুপসে, কালও জ্বলবে না। ডাল ভাতে একটা চড়াও সে রাঁধবে তবে কি দিয়ে শুনুর বাপ যদি এসেই পড়ে এখন ?

আসবে না এখন আসতেই পারে না। ডাক ধর্মঘট শুরু হয়েছে, এখন কি আর সে ছুটি পাবে একটা দিনের, এমনি অবস্থায় দু'মাসের মধ্যে পেল না? ধর্মঘট শুরু না হলে বরং কথা ছিল। এখন কাজ না করলে তো তাড়িয়েই দেবে একেবারে। বুড়ো তাই বলছিল।

কিন্তু যদি ধর্মঘট করে থাকে ফুলুর বাপ ?

নিশুতি রাতের ভিজে অন্ধকারকে ছিঁড়ে দেয় বিদ্বেষী কুকুরগুলির ভীরু আর্তনাদ। শেয়ালের পালা ডাকের জবাব নয় এটা, শেয়াল ডাকেনি কিছুক্ষণের মধ্যে। কি হল, কে এল পাড়ায়, কে জানে। ফুলুর চোখে ঘুম নেই। মাঝরাত্রি পর্যন্ত পেট ভরে অনেক কিছু খাওয়ার কল্পনার অলীক কষ্ট আর উত্তেজনা তাকে জাগিয়ে রাখে, চোখ বুঁজে আর চোখ মেলে সে দেখবার চেষ্টা করে ঘরের আঁধার বেশি কম হল কি না। তাতেও আনমনা হতে পারে না।

মনাবাবু আসেনি বিকালের গাড়িতে। কানাই ছাড়া কেউ আসেনি। কানাই যে এসেছে তাও ফুলু টের পেয়েছে মাত্র খানিক আগে পাশের বাড়ি থেকে হঠাৎ কানাই-এর রামপ্রসাদী গান শুনে। এমন সুন্দর গাইতে পারে কানাই রামপ্রসাদী গান, মদ খেয়ে অনেক রাতে সে গান ধরলে এমন আকুল হয়ে ওঠে ফুলুর প্রাণটা। মন তুমি কৃষি কাজ জান না গানটা গাইতে গাইতে হঠাৎ কেন যে থেমে গেল কানাই।

কার সাথে যেন কথা বলছে। শুনুর বাপের গলা!

বাবা শুনছেন? ওঠেন। ছেলে এয়েছে আপনার।

দোর খুলে দাও?

খুলি।

আঁধার রাতে একা দোর খুলে দিতে ভয় করে শুনুর বাপকেও। সত্যি যদি না হয়, এমন যদি হয় যে ঘুমের ঘোরে স্বপ্ন দেখছে, ঘুমের মধ্যে উঠে গিয়ে দরজা খুলবে অজানার ডাকে, কোথায় চলে যাবে বাইরের রহস্যময় রাত্রির জগতে। পিসিকে ঠেলে তুলে দেয়। শুনুকে কাঁদায়। পচাকে ডাকে জোর গলায়। ঘুমের মোহকে করে নেয় বাস্তব। হুড়কো খুলবার আগে শুধোয়, কে গা?

আমি গো আমি। বীরেন।

বাইরে মেঘ ঢাকা চাঁদের আলোয় রাত্রির রং ফিকে, ঘরে গলা শুনে মানুষ চিনতে হয়। ফুলু হাত ধরে বীরেনকে পথ দেখিয়ে নিয়ে তক্তপোশে বসায়। মুখ না দেখে, মানুষ না দেখে, কুশল জানাজানি কথা বলাবলি কেমন অর্থহীন শোনায়, ব্যাঙের মত মনে হয়।

হঠাৎ যে এলি বীরু? বুড়ো বলে কাঁপা গলায়।

স্ট্রাইক হল যে? শোননি?

সব্বোনাশ! বুড়োর গলায় কাঁপুনি নেই, আওয়াজটা দাপড়ানির, তুই করেছিস কি? অন্য সময় যেমন তেমন, এখন কামাই করলে তাড়িয়ে দেবে যে চাকরী থেকে!

সবাইকে তাড়াবে?

সবাইকে? সবাই কখনো ধম্মোঘট করে? তোর মত হাবা গোবা দু'চার জন গরম গরম কথা শুনে—

ঠিক আছে, ঠিক আছে। সব ডাকঘরে কুলুপ আঁটা। কাজ করব কোথা যে কামাই হবে?

বীরেনের কাছে দেশলাই চেয়ে নিয়ে সন্ধ্যা দেখাবার রেড়ির তেলের দীপটা জ্বালে ফুলু। তেলটুকু ফুরিয়ে যাবে, কাল মুস্কিল হবে সাঁঝকে বরণ করা। তা হোক প্রদীপের আলোয় হাঁড়িকুড়ি কাঁথাকানি আম কাঠের সিন্দুক টিনের তোরঙ্গের ঘর সংসার আর মানুষগুলি রূপ নেয়, সব জুড়ে ছেঁড়া ভাঙ্গা চোরা জীর্ণ পুরানো দারিদ্র্যের রূপ।

বেড়ার ওপাশে পদী কাতরায়, দাদাগো, জ্বরে মরলাম গো। একবারটি এলে না দাদা, দেখলে না মোকে?

খুব জ্বর ম্যালেরি ধরেছে। বলেছিলাম না তোমায়? ফুলু বলে বীরেনকে।

অ্যাঁ? ও, হ্যাঁ। বীরেন বলে আনমনে। শ্রান্তক্লান্ত নয়, তাকে চিন্তিত দেখায়, গম্ভীর।

পিসি বলে অনুযোগ দিয়ে, গেরন গেল, গঙ্গায় ডুব দেওয়ালি না বাবা আমাকে ?

পচা বলে, সবাই স্ট্রাইক করেছে মামা ? বাঃ কি মজা ! আমাদেরো স্কুলে কাল থেকে স্ট্রাইক।

কিসের স্ট্রাইক ? বীরেন জিগগেস করে। বুড়ো উৎকর্ণ হয়ে থাকে।

মাইনে বাড়িয়েছে না, সেজন্য। আর দু'জনকে তাড়িয়েছে বলে। শিবুদাকে চেনো তুমি, আরেকজনকে চেনো না, তার নাম সতীশ, সেকেণ্ড ক্লাশে পড়ে। মাইনে বাডাবার জন্য মিটিং করেছিল ছেলেদের নিয়ে, সেক্রেটারীর নিন্দে করেছিল, তাই তাড়িয়েছে। ওদের না নিলে, মাইনে না কমালে আমরা আর যাচ্ছিনে

ইস্কুল যাবি না ? টান হয়ে যায় বুড়ো, রাগে থর থর করে কাঁপে। তোর ঘাড় যাবে ইস্কুল। আমি তোকে কাল ইস্কুল নিয়ে যাব। আট গণ্ডা মাইনে বেড়েছে তো তোর বাপের কি ? তুই গুনিস মাইনের টাকা ?

মুখচোরা ভীরু ছেলেটাকে সোৎসাহে মামার সঙ্গে এত কথা বলতে দেখে সবাই অবাক হয়ে তাকিয়ে থাকে।

পদী উঠে আসে গায়ে কাঁথা জড়িয়ে ধুঁকতে ধুঁকতে বেড়ার ওপাশ থেকে। বীরেনের বিয়ের সময় ঘরের মাঝামাঝি মানুষের চেয়ে হাতখানেক উঁচু এই বেড়া উঠেছিল ছেলে বৌকে শুতে দেবার জন্য, এপাশের সব কথা ওপাশে শোনা যায়। শুধু কথা শুনে চলছিল না পদীর।

তিন্যটুকু খেতে দেয়নি দাদা। 'কাঁদ কাঁদ' সুরে পদী নালিশ জানায়।

জ্বরের মধ্যে কি খাবি ? উঠে এলি কেন আবার ? যা, শুয়ে থাকবি যা।

সবাই ভড়কে যায় তার ধমকে। জ্বর গায়ে বোনটা উঠে এসেছে একটু আদরের জন্য তাকে এমন করে ধমকানো ! ওর ন্যাকামিতে ফুলুরও গা জ্বলছিল, কিন্তু এভাবে ধমকে উঠাতে তারও মন সায় দেয় না। আনমনা গম্ভীর শুধু নয়, শুন্থুর বাপ যেন কেমন শক্ত আর নিষ্ঠুরও হয়ে গেছে।

খারাপ লাগে সকলের, কিন্তু এমন আশ্চর্য ব্যাপার, ধমক যে খায় সে খানিক হাঁটুতে মুখ গুঁজে বসে থেকে কথা কয় স্বাভাবিক ভাবে, অভিমানের লেশটুকুর হদিস মেলে না।

একটু উঠলে কি হয়, শুয়েই তো আছি। হাঁ দাদা, গুলিটুলি চলছে নাকি ?

এখনো চলেনি।

কিছু খাবে নাকি তুমি? ফুলু জিগগেস করে ভয়ে ভয়ে। কিছুই নেই খেতে দেবার। শুন্নুর বাপ সত্যই বাড়ি এসেছে এ আনন্দে এতক্ষণ বার বার ঝাপটা এসে লাগছিল এই লজ্জা ও দুঃখের যে, বাড়ির মানুষটা বাড়ি ফিরেছে এতকাল পরে তাকে খেতে দেবার কিছুই নেই গেরস্ত বাড়িতে।

বীরেন বলে যে এত রাতে কিছু আর খাবে না, গাড়িতে খেয়েছে। মনে শাস্তি আসে না ফুলুর। সামনে যদি ধরে দিতে পারত কিছু, তারপর শুন্নুর বাপ বলত খাবে না, তা হলে ছিল ভিন্ন কথা।

স্থান অদল বদল করে শোয়ার ব্যবস্থা হয়। বেড়ার এক পাশে যায় সকলে, অন্য পাশে ফুলু বীরেন আর শুন্নু। গাদাগাদি করে শুতে হয় সকলকে, কিন্তু উপায় কি, এতকাল পরে ছেলে বাড়ি এসেছে, ছেলে বৌকে নিরিবিলি শুতে না দিলে চলবে কেন। নিবু নিবু দীপটা ফুলু হাতের বাতাসে নিবিয়ে-দেয়। এবার কথা বলতে হবে চুপি চুপি, প্রায় কানে কানে, নয় তো ওপাশে শুনতে পাবে ওরা।

বুক কাঁপছে শুনে থেকে। কেন করতে গেলে ধর্ম্মোঘট?

হু।

এখনো আনমনা অনিচ্ছুক মানুষটা, মোটে চাড় নেই, সাড় নেই। এমন তো করে না কোনোবার বাড়ি এসে। আহত অভিমানে নিজেও চুপ করেই থাকবে কিনা মুখ ঘুরিয়ে পাশ ফিরে শুয়ে ফুলু ভাবে। কিন্তু তা কি পারা যায়। টিপি টিপি শুরু হয়ে জোরে বৃষ্টি নেমে ঝমাঝম আওয়াজ তোলে টিনের চালে। এমনি বৃষ্টি খানিকক্ষণ চললেই শোয়ার দফা শেষ। ভাঙ্গা চালার তিন জায়গা থেকে জল পড়বে ঘরের মধ্যে উঠে সামলাতে হবে। তবে বৃষ্টির শব্দ ওঠায় একটু জোরেই এখন কথা বলা চলবে, শোনা যাবে না।

কি হয়েছে তোমার?

কি হয়েছে? হয়নি কিছু। হঠাৎ ঝোঁকের মাথায় চলে এলাম, ভাল লাগছে না এখন।

কাজ থাকবে না? তাড়িয়ে দেবে? উৎকণ্ঠায় ফুলু ব্যাকুল, তবে যে বললে তালা বন্ধ ডাকঘরে, কিছু হবে না কাজে না গেলে?

সে কথা নয়। ভাবছি কি, চলে এলাম, কি হচ্ছে না হচ্ছে জানতে পাব না। বীরেনের কথা উৎকণ্ঠায় ভরা, তা ছাড়া, চলে এলাম, পিকেটিং এর লোক যদি কম পড়ে? যদি হেরে যাই আমরা?

বললে না হাজার হাজার লোক ধর্ম্মোঘট করেছে? ওরা তো আছে।

তা আছে। কিন্তু—

কি বলবে ঠিক করতে পারছে না শুম্বুর বাপ। মনের ভাবটা বুঝিয়ে বলতে পারছে না তাকে এটা সে বুঝেছে যে হঠাৎ বাড়ি চলে এসে এখন ভারি উতলা হয়ে পড়েছে তার মন। এত বড় একটা কাণ্ড করে এসেছে চাকরীর ব্যাপার, এ বাঁচন মরণের কথা। সেখানে কি হচ্ছে জানতে পাবে না ভেবে ব্যাকুল তো হবেই মনটা। কিন্তু ও নেই বলে কিছু হবে না, ধম্মোঘট ভেস্তে যাবে, এ কোন দেশী কথা। এ দুশ্চিন্তার মাথামুণ্ডু মাথায় ঢোকে না ফুলুর। ওই কি কম্মকত্তা ছিল, ধম্মোঘট চালাচ্ছিল? বীরেনের বুকে মাথা রেখে সে তার আঙ্গুলগুলি নিয়ে খেলা করে। বোঝাবার চেষ্টায় বীরেন বলে, কি জান, লড়াই চলছে তো একটা একজন কম হলে জোর তো একটু কমল? তা ছাড়া, আমি চলে এলাম, আর দশজন আমার মত ভাবল, একা একজন চলে গেলে কি হয়, সবাই তো আছে। বুঝলে না? ভাল লাগছে না আমার।

ভেবে আর কি করবে?

না, আমার বিশ্রী লাগছে। মিটিং হবে আমি নেই, পিকেটিং হবে আমি নেই,—

অবিরল জল ঝরে টিনের চালে, বিরাট জনতার গর্জনের মত আওয়াজ চলে অবিরাম। কারো চোখে ঘুম নেই। বীরেন ছটফট করে জ্বরের রোগীর মত। ফুলুকে উঠে প্রদীপটা আবার জ্বালতে হয়, ঘরে জল পড়ছে। মেঝে ভেসে যাবে কিছুক্ষণের মধ্যে, মেঝেতে আর শোয়া চলবে না, কিছু রাখাও চলবে না। সেকেলে পুরানো তক্তপোশটি আর ও বছরের বানানো বাঁশের ছোট নিচু মাচাটিই এখন সম্বল সকলের। পদীকে মাচাটিতে শুতে দেওয়া হয়। কাঁথা কানি জিনিসপত্র নিয়ে অন্য সকলে ঘেঁষা ঘেঁষি করে আশ্রয় নেয় তক্তপোশে।

ফুলু বসে মেঝেতে একটা পিড়ি পেতে। প্রদীপ নিভে গেছে তেল ফুরিয়ে।

ভোরের আগে বীরেন বলে, আমি রওনা দি। ভোরের ট্রেনটা ধরতে হবে।

বিষ্টি পড়ছে যে?

পড়ুক বিষ্টি। ভিজে ভিজেই যাব।

কাগজ মোড়া শুকনো জামা কাপড়ের পুঁটুলিটা বগল দাবা করে ভিজতে ভিজতে বীরেন স্টেশনের দিকে এগিয়ে গেছে অর্ধেক পথ, পিছনে থেকে ডাক আসে, মামা!

বীরেন দাঁড়ায়। পচা এসে তার নাগাল ধরে। কেঁদে বলে আমি কাল ইস্কুল যাব না মামা।

এই কথা বলতে এলি ভিজে ভিজে অ্যাদ্দূর ?

দাদু জোর করে নিয়ে যাবে ইস্কুলে। এখানে থাকব না আমি। তুমি আমায় সঙ্গে নিয়ে চলো।

বীরেন হাঁটতে শুরু করে বলে, হাঁট তবে, জোরসে হাঁট। গাড়ি ফেল করলে চড় খাবি।

ওপরে বৃষ্টিপাত, নিচে খাল খন্দ কাদা ভরা পিছল পথ। দু'জনে এগিয়ে চলে পাশাপাশি। বীরেন হাত ধরে পচার।

## চরিত্র

মধু ॥ চাষী যুবক

পদ্মা ॥ শম্ভুর মেয়ে

মাখন ॥ কামার যুবক

স্বর্ণ ॥ ছোটলালের স্ত্রী

ছোটলাল ॥ শিক্ষিত যুবক

সুভদ্রা ॥ ছোটলালের বোন

কাদের ॥ চাষী

আমিরুদ্দীন ॥ চাষী

আজিজ ॥ আমিরুদ্দীনের ছেলে

রামঠাকুর ॥ পুরোহিত ব্রাহ্মণ

নকুড় ॥ গ্রাম্য আড়তদার

ভূষণ ॥ চাষী

শম্ভু ॥ চাষী

## প্রথম দৃশ্য

[ সকাল। সবে সূর্য উঠেছে। বাড়ীর সামনে আঙ্গনে উবু হয়ে বসে মধু চকচকে ধারালো দা দিয়ে একটা বাঁশ চেঁছে সাফ করছিল। কতগুলি ছোট বড় বাঁশের টুকরো কাছে পড়ে আছে। বাড়ীর দেয়াল মাটির ও চালা ছণের। পাশে একটা লাউমাচা। লাউমাচার পিছনে খানিক তফাতে ডোবা আর বাঁশ ঝাঁড় নজরে পড়ে।

মধুর বয়স সাতাশ আটাশ হবে, দেহ সুস্থ ও সবল। তার গায়ে কোড়া একটা গামছা জড়ানো, পরনে আধ ময়লা মোটা কাপড়, হাঁটুর একটু নীচে পর্যন্ত নেমেছে। কোমরে আলগাভাবে একটা গরু বাঁধা দড়ি জড়ানো।

দ্রুতপদে, প্রায় ছুটতে ছুটতে পদ্মা এসে দাঁড়ায় তার চুল এলোমেলো, আঁচল একহাতে কাঁধে চেপে ধরে আছে। এসে দাঁড়িয়ে আঁচল ভাল করে গায়ে জড়িয়ে সে হাঁপাতে থাকে। ]

মধু। ( উঠে দাঁড়িয়ে ব্যাগ্রভাবে ) কি হয়েছে পদি ?

পদ্মা। যাবার আগে একটি বার পালিয়ে এলাম।

মধু। ( একটু হতাশ ভাবে ) যাবার আগে !

পদ্মা। নইলে ছুটে আসি ?

মধু। আমি ভাবলাম তোদের বুঝি যাওয়া হ'লনা তাই ছুটে এয়েছিস ভাল খপরটা জানাতে। খুব ভোরে না কথা ছিল রওনা দেবার ?

পদ্মা। ছিল না ? জিনিষ পত্তর গাড়ীতে বোঝাই দিয়েছে কখন। এটা ওটা ছুতো করে আমি দিলাম বেলা করিয়ে। ভাবছি কখন আসে মানুষটা কখন আসে, পথ চেয়ে রইছি ভোর থেকে। যেতে বুঝি পারলে না একবারটি ? না, মন করলে মরুক গে যাক, পদি গেলে মেয়া জুটবে ঢের !

দেনা শুধলাম। সাত বিঘে বেশী জমি এবার ভাগে চষেছি, কাল পরশু রুইতে সুরু না করলে নয়। এগার কাহণ খড় ধরে রেখেছিলাম, এবার বেচতে হবে। বুড়ো বাপটা সুধু দুধ খেয়ে বেঁচে আছে, লক্ষ্মীকে ফেলে বিদেশে পালালে খেতে না পেয়ে বাপটা আমার মরে যাবে। জমির ধান ঘরে তুললে আমার মা বোন বাপ সারা বছর খাবে। আমার যাওয়ার উপায় নেই, ( ধীরে ধীরে মাথা নেড়ে ) কেবল এসব অসুবিধের জন্য নয়, যাবার কথা ভাবলেই মনটা হুহু করে।

পদ্মা। কেন ?

মধু। তুই মেয়ে মানুষ, বাপের ঘরে বড় হয়ে সোয়ামীর ঘরে ঘলে যাস ঘরদোর জমিজমার দরদ তুই কি বুঝবি ? বেড়া থেকে একটা কঞ্চি কেউ খুলে নিলে টের পেয়ে যাই। ক্ষেত থেকে এক কোদাল মাটি নিলে মনে হয় এক খাবলা গায়ের মাংস নিয়ে গেছে। সব ফেলে যাবার ক্ষমতা আমার নেই। সবাই পালাক, গাঁ খালি হয়ে যাক, একা আমি আমার ক্ষেতখামার ঘরবাড়ী গাইবাছুর আগলে গাঁয়ের মাটি কামড়ে পড়ে থাকবো।

পদ্মা। তবে কি হবে ? তুমি এখানে থাকবে, আমি চলে যাব—

( শম্ভুর প্রবেশ। পঞ্চাশ বছরের গৃহস্থ চাষী )

শম্ভু। ( ক্রুদ্ধকণ্ঠে ) তুই এখানে ? চাদ্দিকে চুড়ে চুড়ে হয়রান হয়ে গেলাম। কি করছিস তুই এখানে বেহায়া বজ্জাত মেয়ে ?

মধু। আমি একবারটি ডেকেছিলাম।

শম্ভু। কেন ডেকেছিলে ? আমার মেয়েকে তুমি কেন ডাকবে, আমার বিয়ের যুগ্যি এতবড় মেয়েকে ? আস্পদ্দা কম নয় তো তোমার ?

মধু। গাঁ ছেড়ে যাওয়া নিয়ে ক'টা কথা বলার ছিল।

শম্ভু। ( হঠাৎ উৎসুক হয়ে ) তোমার যাওয়ার কথা ? মত বদলেছ তুমি ? ভগবান সুমতি দিয়েছেন ? শোন বলি মধু, প্রাণের ভয়ে গাঁ ছেড়ে পালাচ্ছি বটে, মন কি যেতে চাইছে মোর। বুকটা হুহু করছে। ঘরদোর এদিকে নষ্ট হবে, বিদেশ বিভূঁয়ে ওদিকে দশা কি হবে মোদের ভগবান জানেন। তুমি যদি সঙ্গে যাও, বুকে জোর পাই আমি।

মধু। তা হয় না।

শম্ভু। ওই এক কথা তোমার। কেন হয় না শুনি ? বীরু, ভূষণ, কানাই, নকুড়, বনমালী সবাই যেতে পারে, তুমি যেতে পার না ? এমন একগুঁয়ে হয়োনা

বাবা। কথা শোন মোর। ছেলেবেলা থেকে শুনেছি বড় ঠাকুরের মুখে, বুদ্ধিমান যে হয় সে কি করে? না, অবস্থা বুঝে ব্যবস্থা করে। প্রাণ যদি থাকে বাবা, সব বজায় থাকে, প্রাণ যদি যায় তো ঘরদুয়ার, জিনিষপত্তর থেকে কি হয় মানুষের! কিছু কি রাখবে ওরা, সব জ্বালিয়ে পুড়িয়ে ছারখার করে দেবে। কিসের ভরসায় তবে গাঁয়ে পড়ে থাকা? আমি তোমায় ভাল ছাড়া মন্দ পরামর্শ দেব না মধু। কথা রাখো আমার, চলো একসাথে যাই।

পদ্মা। তাই চলো। একসাথে চলে যাই।

(মধু একবার তার দিকে বিষণ্ণ গম্ভীর মুখে তাকাল, তারপর চিন্তিতভাবে অন্যদিকে চেয়ে চুপ করে থাকে।)

শম্ভু। (মধুর নীরবতায় উৎসাহিত হয়ে) জান বাবা, কাল আমরা চলে যেতাম, তোমার জন্য প্রাণ হাতে করে একটা দিন দেরী করলাম। শুধু তোমার জন্য। কত কষ্টে মদনের গাড়ী পেইছি মদনকে রাজী করে। বুড়ো ক্যাংটা বলদ দুটো, গাড়ী চলবে টেঙ্গস টেঙ্গস। যাহোক তাহোক, গাড়ীতে সব মালপত্তর বোঝাই দিয়েছি, রওনা হবার জন্যে পা বাড়িয়েছি, তবু তুমি যদি যাবে বল মধু, আজকেও যাওয়া বন্ধ করে দিতে রাজী আছি। কাল একসাথে রওনা হব। তুমি আমার ছেলের মত, ছেলের চেয়ে বেশী। সেবার যখন ডাকাত পড়ল বাড়ীতে, তুমি সবাইকে ডেকেডুকে নিয়ে সময় মত হাজির হয়েছিলে বলে ধনেপ্রাণে বেচে গেছলাম। সে ঋণ এ জন্মে শোধ হবার নয়। নকুড় তিনশো টাকা পণ দিতে চেয়ে কত সাধাসাধি করেছে, আমি বলেছি, না, আমার জামাই হবে মধু। আজ অবস্থা যেমন হোক, মধুর চেষ্টা আছে, সে উন্নতি করবে। সে আমার ধনপ্রাণ বাঁচিয়েছে, আমার মেয়ের ধম্মো রক্ষা করেছে, সে ছাড়া কারো হাতে আমি মেয়ে দেব না। মোদের সাথে চলো মধু, যে অবস্থায় যেখানে থাকি, এক মাসের মধ্যে শুভকর্ম্মোটা সেরে ফেলব।

মধু। (অন্যমনস্ক ভাব কেটে আত্মস্থ হয়ে) তাই যদি মন থাকে দাসমশায়, বিয়েটা সেরে দিয়ে ওকে রেখে যাও।

শম্ভু। ডাকাত বেটাদের জন্যে?

মধু। আমি বেঁচে থাকতে মোর বৌকে ছোঁবে!

শম্ভু। তুমি বেঁচে থাকলে তো।

মধু। আমি যদি মরি, মোর বৌও মরতে পারবে।

শম্ভু। মেয়ের আমার জোর বরাত বলতে হবে, ওমাসে বিয়েটা হয়ে যায়নি। তোমার বৌ হয়ে মরে কাজ নেই, আমার মেয়ে হয়েই মেয়ে আমার বেঁচে থাকবে।

নকুড়ের প্রবেশ। শম্ভুর সমবয়সী গ্রাম্য মহাজন ও আড়তদার। গায়ে গলাবন্ধ গরম কোট, কাঁধে সস্তা চাদর ও পায়ে চটি।

নকুড়। এই যে পাওয়া গেছে। তা আর দেরী করা কেন, বেলা নেহাৎ মন্দ হয়নি।

শম্ভু। না, আর দেরী নেই। দে'মশায়, আমাকে আর দু'কুড়ি এক টাকা ধার দেবে?

নকুড়। তা—সে নয় দিলাম। টাকাটা লাগবে কিসে?

শম্ভু। মধু বায়নার টাকা দিয়েছিল, সেটা ফেরত দিয়ে যাব। ওর সঙ্গে কোন বাঁধাবাঁধির মধ্যে থাকতে চাই না। সব সম্পর্ক চুকিয়ে দিয়ে যাব।

নকুড়। দিচ্ছি। এক্ষুনি টাকা দিচ্ছি।

(কোমর থেকে থলে বার করে টাকা গুণতে লাগল। বোঝা গেল হঠাৎ সে ভারি খুসী হয়ে উঠেছে। বার বার পদ্মার দিকে তাকাতে লাগল।)

পদ্মা। তুমি আবার দে' মশায়ের কাছ থেকে টাকা নিচ্ছ বাবা! শোধ দেবে কি করে?

নকুড়। আহা, নাই বা শোধ দিল! আমি কি বলেছি শোধ দিতে হবে।

পদ্মা। টাকা নিলে শোধ দিতে হবে না কি রকম? তুমি নিওনা বাবা দে'মশায়ের টাকা।

শম্ভু। তুই চুপ কর।

মধু। আমার টাকা পরে দিলেও চলবে, দাসমশায়। বায়না হিসেবে রাখতে না চাও, ঋণ হিসেবেই টাকাটা এখন তোমার কাছে থাক্। হাতে টাকা হলে তখন দিও।

নকুড়। (তাড়াতাড়ি কয়েকটি নোট শম্ভুর হাতে দিয়ে) এই নাও দু'কুড়ি এক টাকা। বাড়ী গিয়ে একটা রসিদ দিও—ইষ্টাম্প মারা কাগজ একখানা আছে। হিসেবের জন্ম একটা রসিদ নেওয়া—নয় তো তোমাকে টাকা দেব তার আবার রসিদ কি!

শম্ভু। সই করে দেব দে'মশায়, ভেবো না। তোমার বায়নার টাকা ফেরত নাও

মধু। ( টাকাটা সামনে ফেলে দিল ) আজ থেকে মোর সাথে কোন সম্পর্ক রইল না তোমার। চলো আমরা যাই।

নকুড়। আহা হা—দলিলপত্র ফেরত নাও। এমনি টাকাটা দিয়ে চলে যাচ্ছ কি রকম ?

শম্ভু। দলিলপত্র কিছু নেই।

নকুড়। লেখাপড়া হয়নি কিছু ? এমনি টাকা দিয়েছিল ? তুমি অস্বীকার করলে যে চাইবার মুখটি ছিল না ওর !

শম্ভু। টাকা নিয়েছি, অস্বীকার করব কেন দে'মশায় ?

নকুড়। তা বটে, তা বটে। সে কথা বলছি না। এমনি কথার কথা বলছিলাম আর কি যে টাকা যে, দিয়েছিল ও তার প্রমাণ কিছু নেই।

মধু। রসিদপত্র কিছু নেই, আদালতে নালিশ হত না, তবু একজন আর একজনের টাকা ফেরত দিয়েছে বলে গা জ্বালা করছে দে'মশায়ের।

নকুড়। টাকা তো মিলেছে অত কথা কেন আবার ?

শম্ভু। চলো আমরা যাই। চল্ পদ্মি বাড়ী চল্।

পদ্মা। বাড়ী গিয়ে আর কি হবে বাবা ? আমি ওই রাস্তার মোড়ে দাঁড়িয়ে থাকি, তুমি গিয়ে সবাইকে নিয়ে এসো। মোকে মোড় থেকে তুলে নিও।

শম্ভু। আয় বলছি বেহায়া বজ্জাত মেয়ে !

অন্তরালে রামঠাকুরের গলা শোনা গেল—শম্ভু নাকি হে ! ওহে শম্ভু দাঁড়াও, দাঁড়াও ! রামপ্রাণ ভট্টাচার্য্যের প্রবেশ। পরনে পাটের কাপড়, গায়ে উড়ুনি, পূজার বেশ। বগলে কাপড় জড়ানো পুঁথি, হাতে কুশাসন, ঘণ্টা প্রভৃতি আছে। আর আছে বেখাপ্পা রকমের মোটা একটা লাঠি। উড়ুনির একপ্রান্তে নৈবিদ্যের মত কি যেন বাঁধা। বছর চল্লিশেক বয়স, শুষ্ক শীর্ণ কাঠখোট্টা চেহারা, তবে দুর্বল মনে হয় না। গলার আওয়াজ মোটা ও কর্কশ। জোরে জোরে কথা বলা অভ্যাস।

রামঠাকুর। এই যে নকুড় ও আছ।

নকুড়। প্রণাম হই ঠাকুরমশায় !

রামঠাকুর। কল্যাণ হোক। তোমার সর্বনাশ হবে নকুড়।

শম্ভু। ঠাকুরমশায়, প্রণাম।

রামঠাকুর। কল্যাণ হোক ! তুমি উচ্ছন্ন যাবে শম্ভু।

শম্ভু। সকালবেলা শাপমণ্যি দিচ্ছেন কেন ঠাকুরমশায়?

রামঠাকুর। দেব না? আমাকে ফাঁকি দিয়ে চুপি চুপি চোরের মত গাঁ ছেড়ে পালাচ্ছ, অভিশাপ দেব না তো কি আশীর্বাদ করব?

শম্ভু। সে কি কথা ঠাকুরমশায়। আপনাকে ফাঁকি দিলাম কখন? চোরের মতই বা গাঁ ছেড়ে পালাব কেন?

রামঠাকুর। তাই তো পালাচ্ছ বাপু? দিনক্ষণ গুনিয়ে নিলে না, রওনা হবার সময় দু'টো শান্তিবচন বলতে ডাকলে না, আশীর্বাদ নিলেনা, একটা খবর পর্যন্ত দিলেনা, আবার ঠিক আমার গোনা শুভদিনটিতে শুভক্ষণটিতে পালাচ্ছ। বাবুলালবাবুর জন্য কত পাঁজি পুঁথি ঘেঁটে আজকের শুভদিনটি বার করলাম, আমায় ঠকিয়ে আমার শুভদিনটিতে তোমরা যাত্রা করছ। ফাঁকি দেওয়া আর কাকে বলে?

মধু। শুভদিন কি আপনার সম্পত্তি নাকি ঠাকুরমশায়? একজনের জন্য আপনি দিন দেখে দিলে সে দিন অন্য কেউ গাঁ ছেড়ে যেতে পারবেনা?

রামঠাকুর। যেতে পারবে না কেন? আমার দক্ষিণাটা দিয়ে দিলেই যেতে পারবে।

মধু। তাই বলেন, আপনার দক্ষিণা চাই।

শম্ভু। বাবুলালবাবুও কি আজ যাচ্ছেন ঠাকুরমশায়?

রামঠাকুর। এই মাত্র শুভযাত্রা করিয়ে দিয়ে এলাম। কালরাত্রেই বড়বাবু ব্যাকুল হয়ে আমায় ডেকে পাঠালেন। পাঁচসিকে দক্ষিণা হাতে দিয়ে বললেন, কালের মধ্যে একটা ভাল দিন দেখে দিতে হবে ঠাকুরমশায়। ভাল করে পাঁজি পুঁথি দেখুন। পাঁজিতে আজ যাত্রা নিষেধ লিখেছে। বাবুলালের মা বেঁকে বসেছিলেন, আজ যাওয়া চলতেই পারে না। ঘড়ি পেতে আধ ঘণ্টা গুণে আমি বিধান দিলাম, আজ সকাল দশটার মধ্যে কিঞ্চিৎ পূজার্চনাদির পর যাত্রা অতীব শুভ। সকালে গিয়ে পূজার্চনাদি করে যাত্রা করিয়ে দিয়ে আসছি। বাবুলালবাবু আবার দক্ষিণা দিয়েছেন পাঁচসিকে। বাবুলালবাবু লোক ভাল, তার মঙ্গল হবে। কিন্তু তোমাদের কেমন ধারা বিবেচনা নকুড়? শম্ভু? খবর পেয়েছ বড়বাবুকে বিধান দিয়েছি আজ সকালে যাত্রা প্রশস্ত, বামুনকে ফাঁকি দিয়ে আজকেই—যাত্রা করছ! যাচ্ছ, যাও। বারণ করিনে। কিন্তু একটা কথা মনে রেখো। বাবুলালবাবুর যাত্রা শুভ বলে কি, তোমাদেরও আজ যাত্রা শুভ! মানুষে মানুষে তফাৎ নেই? রাশিচক্রের ভেদ নেই?

শম্ভু। রাগ করবেন না ঠাকুরমশায়। দিনক্ষণ দেখার কথা খেয়াল হয়নি মোটে। মাথার কি ঠিক আছে। এই সওয়া পাঁচআনা প্রণামী নিয়ে আশীর্বাদ করুন। ( প্রণাম করল ) ঠাকুরমশায়কে প্রণাম কর পদ্দি।

পদ্মা প্রণাম করল।

যাত্রা শুভ হবে তো ঠাকুরমশায় ?

রামঠাকুর। হবে বৈ কি। এক কাজ কোরো শম্ভু, নন্দপুরে পৌঁছে দামোদরের পূজো পাঠিয়ে দিও পাঁচসিকে। যাত্রা আরও শুভ হবে। আর তুমি নকুড় ?

নকুড়। আমি দু'দিন পরেই ফিরে আসছি ঠাকুরমশায়। আড়তের মালপত্রের ব্যবস্থা করে একেবারে যখন যাব, আপনাকে প্রণাম করে যাব বৈ কি !

রামঠাকুর। দু'দিনের জন্য হোক, একদিনের জন্য হোক, যাত্রা তো করছ বাপু ? বামুনের আশীর্বাদ নিয়েই নয় গেলে ! সওয়া পাঁচআনা পয়সার জন্য অত মায়া কেন ?

নকুড় অগত্যা প্রণামী দিয়ে প্রণাম করলে।

কল্যাণ হোক। বাস্, এবার তোমরা যেতে পার। দমোদরের পাঁচসিকে পূজো পাঠিয়ে দিতে ভুলো না শম্ভু।

শম্ভু। ভুলব না ঠাকুরমশায়।

( শম্ভু, পদ্মা ও নকুড় চলে গেল )

মধু। আপনি তবে রয়ে গেলেন ঠাকুরমশায় ? ও পাঁচসিকে এসে পৌঁছতে ঢের দেরী।

রামঠাকুর। তোমরা যদ্দিন আছ থাকতেই হবে। যেতে হলে তো সম্বল চাই দু'পয়সা ? যাবার সময় তোমরা কিছু কিছু দিয়ে যাচ্ছ, দেখি যদি তোমাদের সবাইকে শুভযাত্রা করিয়ে নিজের শুভযাত্রার সংস্থান কিছু হয় কিনা। এ বাজারে আমার ব্যবসাটা একটু উঠেছে, এইটুকু যা লাভ মধু। যা মন্দা যাচ্ছিল। বিশ্বাস ও অবিশ্বাসের ধাঁধাঁয় পড়ে লোকে শুধু দিচ্ছিল ফাঁকি, বামুনপুরুতকে দুটো পয়সা দিতে জ্বর আসছিল গায়ে। এখন ভয়ের চোটে এমনি দিশেহারা হয়ে গেছে যে আদায় পত্র হচ্ছে কিছু, চাপ দিয়ে ভয় দেখিয়ে। একটু উঠেছে ব্যবসাটা ! তবে এ আর ক'দিন ! এরপর যা মন্দাটা আসছে, কারবার গুটোতে হবে।

মধু। আপনার আবার ব্যবসা কি ঠাকুরমশায় !

রামঠাকুর। ব্যবসা বৈকি মধু। অন্ততঃ পেশা তো বটে। আমি কিছু বুঝিনে ভেবো না হে। ভক্তিতে কেউ একটি পয়সা দেয় না, যা দেয় ভয়ে। উকিল, মোক্তার, কোবরেজ, ডাক্তারের মত আমিও মোচড় দিয়ে যা পারি আদায় করে নিই। চলা চাইতো আমার। ওদের মত আমিও চক্ষুলজ্জার বালাই বিসর্জন দিয়েছি।

মধু। যেতে না বলে আপনি সবাইকে যেতে বারণ করেন না কেন ঠাকুরমশায়? যে ভাবে সব দিশেহারা হয়ে সব পালাচ্ছে, দুরবস্থার সীমা থাকবে না। আপনি জোর করে বললে হয় তো অনেকে যাওয়া বন্ধ করবে।

রামঠাকুর। কেউ যাওয়া বন্ধ করবে না বাবা। যে আতঙ্ক জন্মেছে, স্ত্রী পুত্র ফেলে যে সবাই উর্দ্ধশ্বাসে ছুট দেয় নি তাই আশ্চর্য। কথা কেউ শুনবেনা মধু। যদি শুনত, বলে দিতাম এ বছর যাত্রা করার একটাও ভাল দিন নেই, সম্বৎসর অযাত্রা। যাত্রা করিয়ে কিছু কিছু পাচ্ছি, সে পাওয়ার লোভ নয় ছেড়েই দিতাম।

মধু। লোভ আপনার নেই ঠাকুরমশায়।

রামঠাকুর। আমি কলির ব্রাহ্মণ আমার লোভ নেই, বলো কি হে! লোভ আমার ধর্ম। কথা যারা শুনবে জানি, তাদের থাকতে বলছি মধু। তাও ওই লোভের হিসেবে। সবাই চলে গেলে আমার ব্যবসাই যে মাটি হবে। যত জনকে রাখা যায় ততই আমার লাভ।

ছোটলাল ও মাখন এসে দাঁড়াল। ছোটলাল মধুর চেয়ে কয়েক বছরের বড়, স্বাস্থ্যবান্ সুশ্রী চেহারা, শ্যামবর্ণ। সাধারণ গ্রাম্য গৃহস্থের বেশ, মোটা কাপড়, সুতার মোটা কাপড়ের কোট, সস্তা মোটা গরম চাদর। পায়ে জুতো আছে, শিশির ভেজা মাটি লাগানো। মাখন তার সমবয়সী কামারের কাজ করে। গায়ে ফতুয়া, চাদর। কাপড় জামা ঘরে কেচে লালচে রকম সাফ করা। দেখলেই বোঝা যায় কোথাও যাবে বলে তৈরী হয়েছে, কারণ চুলও মোটামুটি আঁচড়ানো।

মধু। আরে, ছোটবাবু!

ছোটলাল। ছোটবাবু ডাকটা বদলাতে পার না মধু? শুনলে মনে হয় আমি যেন তোমাদের জমিদারের ভাই অথবা ছেলে, ছোট তরফ। সবাই ছোটবাবু বলে, তুমি ছোটবাবু বলে আমায় ছোট করে দাও কেন?

রামঠাকুর। ছোট করে দেয়! হা হা হা।

ছোটলাল। জমিদার বলা আর গালাগাল দেওয়া একই কথা ঠাকুরমশায়।

মধু। ওটা বলা কেমন অভ্যেস হয়ে গেছে ছোটুবাবু। আপনি গেলেন না?

ছোটলাল। কোথায় গেলাম না?

মধু। ঠাকুরমশায় বললেন আপনারা আজ রওনা হয়ে গেলেন। শুনে ভড়কে গেছলাম।

রামঠাকুর। এই তো দোষ তোমাদের মধু। এমনি করে তোমরা গুজব রটাও আবোল তাবোল, মাথা মুণ্ডু থাকে না। আমি কখন বললাম ছোটলালকে রওনা করিয়ে দিয়ে আসছি? রওনা হলেন বাবুলাল।

ছোটলাল। দাদা পালালে আমিও পালাব মধু?

মধু। তাই তো ভাবছিলাম অবাক হয়ে—। বৌঠান ওনারা?

ছোটলাল। আমার বৌ থাকবে, আমার বোনটাও থাকবে। দাদা তার বৌ ছেলেমেয়ে নিয়ে যাবে পুরী।

মধু। যেতে দেবে?

ছোটলাল। তুমি পাগল মধু। সবাইকে কি ওরা আটকাচ্ছে—গুঁতো দিয়ে গাঁয়ে পাঠাচ্ছে আরও গুঁতো দেবার জন্য? যারা ভালো লোক, মিহি লোক, যাদের অনুগ্রহ করলে ফল পাওয়া যায়, তাদের জন্য ভিন্ন ব্যবস্থা। পাশ না যোগার করে কি আর দাদা যাচ্ছে। আর সত্যি বলি, দাদার ভাই বলেই আমিও আসতে পেরেছি গাঁয়ে। হয়তো আপসোস করছে সেজন্য এখন!

মধু। তা করছে। মোদের বাঁচাবার চেষ্টায় লেগে যাবেন এমনভাবে তা কি ভাবতে পেরেছিল।

ছোটলাল। দুপুরে একবার এসো মধু ভগবান মাইতির বাড়ীতে। কেউ কেউ ভয় পেয়ে এখানে ওখানে চলে যাচ্ছে, এটা ঠেকাতে হবে। পরামর্শ করা দরকার।

মধু। মোর সাথে পরামর্শ!

ছোটলাল। সবার সাথেই পরামর্শ দরকার। আচ্ছা আমি যাই, সময় নেই।

ছোটলাল চলে যায়।

মধু। তুই সেজেগুজে চলেছিস কোথা মাখন?

মাখন। শ্বশুর বাড়ী।

মধু। বটে? বৌ ডেকেছে বুঝি?

মাখন। জরুরী ডাক, হুকুম একদম। আজ গিয়ে নিয়ে না এলে একলা চলে আসবে। ওর বাপ ভাই আসতে দিতে চায় না, পৌঁছেও দিয়ে যাবে না। এ গাঁয়ে আসতে ওদের ডর লাগে। কি করি, আনতে যাচ্ছি।

রামঠাকুর। তুমিও দেবে নাকি কিছু দক্ষিণা?

মাখন। আজ্ঞে না ঠাকুরমশায়। শুভ-যাত্রা করছি না, মোর এটা অযাত্রা।

রামঠাকুর। না বাবা, না। এটা শুভ যাত্রাই তোমার। লোকে পালাচ্ছে গাঁ ছেড়ে, বৌ ছেলে পাঠিয়ে দিচ্ছে, তুমি এ সময় আনতে চলেছ বৌকে! বিনা দক্ষিণাতেই তোমায় আশীর্বাদ করছি, সবার চেয়ে তোমার যাত্রা শুভ হোক।

মাখন। তুই কবে পালাচ্ছিস মধু?

মধু। আমি পালাব?

মাখন। শম্ভু মেয়ে নিয়ে যাচ্ছে আজ। তুই যাবি না?

মধু। শম্ভু মেয়ে নিয়ে চুলোয় গেলে মোকেও যেতে হবে?

মাখন। ও বাবা! বলিস কি রে?

রামঠাকুর। শম্ভু ওর দাদনের টাকা ফেরত দিয়েছে, সঙ্গে গেল না বলে। নকুড়ের কাছ থেকে ধার করে দিয়েছে অবশ্য।

মাখন। বলিস কি রে? তুই যে অবাক করে দিলি!

রামঠাকুর। অবাক তোমরা দুজনেই করেছ বাপ। তুমি যাচ্ছ বৌকে আনতে, ও যাবে না বলে ছেড়ে দিচ্ছে হবু বৌকে! হা হা হা! যৌবনের লক্ষণ এই। শাস্ত্রে বলেছে, যৌবন – অগ্নি তাপেন উষ্ণ ভবতি শোণিত। এ কিন্তু আমার শাস্ত্র বাপুসকল, ধোঁকা দেব না তোমাদের, মুখ্যু মুখ্যু সরল মানুষ তোমরা। শাস্ত্রটাস্ত্র পাট করা হয় নি বাপু আমার, দুটো মুখস্ত মন্ত্র বলতে পারি, বসে।

জোরে হাসতে হাসতে রামঠাকুরের প্রস্থান।

মাখন। বেশ লোক ঠাকুরমশায়। ওঁর বড় ভাইটা ছিলেন পয়লা নম্বর ভণ্ড তপস্বী।

মধু। বাবুলাল আর ছোটবাবু যেমন।

মাখন। কিন্তু মধু, এ কাজটা কি ঠিক হলো তোর?

মধু। কোন কাজটা?

